# Problems



***

(56) দুটি সরলরেখা (1,3) বিন্দু দিয়ে যায় এবং $2x + y = 7$ রেখার সাথে $45°$ কোণ উৎপন্ন করে। তাদের সমীকরণ নির্ণয় কর। দেখাও যে, এরা পরস্পর লম্ব।

∴ নির্ণেয় রেখার সমীকরণ $y - 3 = -\frac{1}{3}(x - 1)$, যখন $m = -\frac{1}{3}$

$$\Rightarrow x + 3y = 10$$

এবং, $y - 3 = 3(x - 1)$, যখন $m = 3$

$$\Rightarrow 3x - y = 0$$

# Problems



***

(57) $3x + 8y - 10 = 0$ রেখাটি একটি বর্গের কর্ণ নির্দেশ করে এবং বর্গের একটি শীর্ষ বিন্দুর স্থানাঙ্ক $(3, -4)$, এ বিন্দু দিয়ে অতিক্রম করে বর্গের বাহু দুইটির সমীকরণ নির্ণয় কর।

ধরি, বর্গের চারটি শীর্ষ বিন্দু যথাক্রমে, $A, B, C, D$

$AC$ কর্ণের সমীকরণ, $3x + 8y - 10 = 0$

এবং, $B$ বিন্দুর স্থানাঙ্ক $(3, -4)$




$(3, -4)$ বিন্দুটি কর্ণের সমীকরণটিতে বসিয়ে পাই,

$$3 \times 3 + 8 \times (-4) - 10$$

$$= 9 - 32 - 10 \neq 0$$

অর্থাৎ, কর্ণটি $(3, -4)$ বিন্দুগামী হতে পারে না।

কর্ণের সমীকরণ, $3x + 8y - 10 = 0$

$$\Rightarrow 8y = -3x + 10$$

$$\Rightarrow y = -\frac{3}{8}x + \frac{10}{8}$$

$y = mx + c$, এর সাথে তুলনা করে, কর্ণের ঢাল $m_1 = -\frac{3}{8}$

# Problems



(57) $3x + 8y - 10 = 0$ রেখাটি একটি বর্গের কর্ণ নির্দেশ করে এবং বর্গের একটি শীর্ষ বিন্দুর স্থানাঙ্ক $(3, -4)$, এ বিন্দু দিয়ে অতিক্রম করে বর্গের বাহু দুইটির সমীকরণ নির্ণয় কর।

আমরা জানি, $\tan\theta = \pm\frac{m - m_1}{1 + m.m_1}$

$$\Rightarrow \tan 45° = \pm\frac{m + \frac{3}{8}}{1 + \left(\frac{-3m}{8}\right)}$$

$$\Rightarrow 1 = \pm\frac{m + \frac{3}{8}}{1 - \frac{3m}{8}}$$

$$\Rightarrow 1 - \frac{3m}{8} = \pm\left(m + \frac{3}{8}\right)$$

(+) চিহ্ন দিয়ে, $1 - \frac{3m}{8} = \left(m + \frac{3}{8}\right)$

$$\Rightarrow 1 - \frac{3}{8} = \frac{3m}{8} + m = \frac{11m}{8}$$

$$\Rightarrow \frac{5}{8} = \frac{11m}{8}$$

$$\therefore m = \frac{5}{11}$$

(−) চিহ্ন দিয়ে, $1 - \frac{3m}{8} = -m - \frac{3}{8}$

$$\Rightarrow 1 + \frac{3}{8} = -m + \frac{3m}{8}$$

$$\Rightarrow \frac{-5m}{8} = \frac{11}{8}$$

$$\therefore m = -\frac{11}{5}$$

# Problems



(57) $3x + 8y - 10 = 0$ রেখাটি একটি বর্গের কর্ণ নির্দেশ করে এবং বর্গের একটি শীর্ষ বিন্দুর স্থানাঙ্ক $(3, -4)$, এ বিন্দু দিয়ে অতিক্রম করে বর্গের বাহু দুইটির সমীকরণ নির্ণয় কর।

$\frac{5}{11}$ ঢালবিশিষ্ট এবং $(3, -4)$ বিন্দুগামী সরলরেখার সমীকরণ,

$$y - (-4) = \frac{5}{11}(x - 3)$$

$$\Rightarrow y + 4 = \frac{5}{11}(x - 3)$$

$$\Rightarrow 11y + 44 = 5x - 15$$

$$\Rightarrow 5x - 11y - 59 = 0$$

$\frac{-11}{5}$ ঢালবিশিষ্ট এবং $(3, -4)$ বিন্দুগামী সরলরেখার সমীকরণ,

$$y - (-4) = \frac{-11}{5}(x - 3)$$

$$\Rightarrow y + 4 = \frac{-11}{5}(x - 3)$$

$$\Rightarrow 5y + 20 = -11x + 33$$

$$\Rightarrow 11x + 5y - 13 = 0$$

# Problems



(58) মূলবিন্দু এবং $(x_1, y_1)$ বিন্দুর সংযোগ সরলরেখা যদি $(b, 0)$ এবং $(x_2, y_2)$ বিন্দুদ্বয়ের সংযোগ সরলরেখার উপর লম্ব হয়, তবে প্রমাণ কর যে, $x_1x_2 + y_1y_2 = bx_1$ ।

ধরি, $O(0,0), A(x_1, y_1)$

$OA$ রেখার ঢাল, $m_1 = \frac{y_1 - 0}{x_1 - 0} = \frac{y_1}{x_1}$

আবার, $B(b, 0), C(x_2, y_2)$

$BC$ রেখার ঢাল, $m_2 = \frac{y_2 - 0}{x_2 - b} = \frac{y_2}{x_2 - b}$

যেহেতু প্রথম রেখাটি ২য় রেখাটির উপর লম্ব তাই, $m_1 \times m_2 = -1$

$$\Rightarrow \frac{y_2}{x_2 - b} \times \frac{y_1}{x_1} = -1$$

$$\Rightarrow \frac{y_2y_1}{x_2x_1 - x_1b} = -1$$

$$\Rightarrow y_2y_1 = (x_2x_1 - x_1b)(-1)$$

$$\Rightarrow y_2y_1 = -x_2x_1 + x_1b$$

$$\therefore x_1x_2 + y_1y_2 = bx_1$$

# Problems



(59) (2,3) বিন্দু হতে $4x + 3y - 7 = 0$ রেখার উপর অঙ্কিত লম্বের পাদবিন্দুর স্থানাঙ্ক নির্ণয় কর এবং এর সাহায্যে বিন্দুটি থেকে সরলরেখার লম্ব-দূরত্ব নির্ণয় কর।

দেয়া আছে,

একটি সরলরেখার সমীকরণ $4x + 3y - 7 = 0 \ldots\ldots\ldots (i)$

$4x + 3y - 7 = 0$ রেখার ওপর লম্ব রেখার সমীকরণ,

$3x - 4y + k = 0$, যা $(2,3)$ বিন্দু দিয়ে যায়।

$\Rightarrow 3 \times 2 - 4 \times 3 + k = 0$

$\Rightarrow 6 - 12 + k = 0$

$\therefore k = 6$

$\therefore$ লম্ব রেখার সমীকরণ $3x - 4y + 6 = 0 \ldots\ldots (ii)$

ধরি, রেখা দুটির ছেদ বিন্দু $O(x, y)$

$(i)$ ও $(ii)$ সমাধান করে পাই,

$$x = \frac{2}{5}, y = \frac{9}{5}$$



# Problems



(59) (2,3) বিন্দু হতে $4x + 3y - 7 = 0$ রেখার উপর অঙ্কিত লম্বের পাদবিন্দুর স্থানাঙ্ক নির্ণয় কর এবং এর সাহায্যে বিন্দুটি থেকে সরলরেখার লম্ব-দূরত্ব নির্ণয় কর।

$\therefore O$ বিন্দুর স্থানাঙ্ক $\left(\frac{2}{5}, \frac{9}{5}\right)$

$\therefore$ (2,3) বিন্দু হতে সরলরেখাটির লম্ব দূরত্ব $= \sqrt{\left(2 - \frac{2}{5}\right)^2 + \left(3 - \frac{9}{5}\right)^2}$

$$= \sqrt{\left(\frac{8}{5}\right)^2 + \left(\frac{6}{5}\right)^2}$$

$$= \sqrt{\frac{100}{25}}$$

$$= \frac{10}{5}$$

$= 2$ একক

# Problems



(60) দেখাও যে, $x = t, y = 2t + 1$, এবং $x = 2t, y = -t - 4$ রেখা দুটি $(-2, -3)$ বিন্দুতে পরস্পর লম্বভাবে ছেদ করে।

$$x = t, \quad y = 2t + 1$$

$$\Rightarrow y = 2x + 1 \dots \dots (i)$$

$(i)$ নং রেখার ঢাল, $m_1 = 2$

আবার, $x = 2t, \quad y = -t - 4$

$$\Rightarrow t = \frac{x}{2}, \quad \Rightarrow y = -\frac{x}{2} - 4$$

$$\Rightarrow y = -\frac{1}{2}x - 4 \dots \dots (ii)$$

$$\Rightarrow x + 2y + 8 = 0$$

$(ii)$ নং রেখার ঢাল, $m_2 = -\frac{1}{2}$

এখন,

$$m_1 \times m_2 = 2 \times -\left(\frac{1}{2}\right) = -1$$

$\therefore$ রেখাদ্বয় পরস্পরকে লম্বভাবে ছেদ করে।

# Problems



(60) দেখাও যে, $x = t, y = 2t + 1$, এবং $x = 2t, y = -\mathrm{t} - 4$ রেখা দুটি $(-2, -3)$ বিন্দুতে পরস্পর লম্বভাবে ছেদ করে।

এখন, $y = 2x + 1$ এবং $x + 2y + 8 = 0$ রেখাদ্বয়কে সমাধান করে পাই,

$$x + 2y + 8 = 0$$

$$\Longrightarrow x + 2(2x + 1) + 8 = 0$$

$$\Longrightarrow x + 4x + 2 + 8 = 0$$

$$\Longrightarrow 5x = -10$$

$$\therefore x = -2$$

$$\therefore y = 2 \times (-2) + 1 = -3$$

অর্থাৎ, এদের ছেদবিন্দু $(-2, -3)$

$\therefore$ রেখাদ্বয় পরস্পরকে $(-2, -3)$ বিন্দুতে লম্বভাবে ছেদ করে।

# Problems



(61) $ax + by + c = 0, bx + cy + a = 0$ এবং $cx + ay + b = 0$ রেখাত্রয় সমবিন্দু হলে, প্রমাণ কর যে, $a + b + c = 0$।

দেয়া আছে,

$$ax + by + c = 0 \ldots\ldots (i)$$

$$bx + cy + a = 0 \ldots\ldots (ii)$$

$$cx + ay + b = 0 \ldots\ldots (iii)$$

$(i), (ii)$ এবং $(iii)$ রেখা সমবিন্দু হলে, $\begin{vmatrix} a & b & c \\ b & c & a \\ c & a & b \end{vmatrix} = 0$

$$\Rightarrow \begin{vmatrix} a+b+c & b & c \\ b+c+a & c & a \\ c+a+b & a & b \end{vmatrix} = 0 \qquad [C_1' = C_1 + C_2 + C_3]$$

$$\Rightarrow (a+b+c) \begin{vmatrix} 1 & b & c \\ 1 & c & a \\ 1 & a & b \end{vmatrix} = 0 \qquad [r_1' = r_1 - r_2]$$

# Problems



(61) $ax+by+c=0, bx+cy+a=0$ এবং $cx+ay+b=0$ রেখাত্রয় সমবিন্দু হলে, প্রমাণ কর যে, $a+b+c=0$ ।

$$\Rightarrow (a+b+c)\begin{vmatrix}0 & b-c & c-a\\ 0 & c-a & a-b\\ 1 & a & b\end{vmatrix}=0 \qquad [r_2'=r_2-r_3]$$

$$\Rightarrow (a+b+c)\{(b-c)(a-b)-(c-a)^2\}=0$$

$$\Rightarrow (a+b+c)(ab-b^2-ca+bc-c^2+2ca-a^2)=0$$

$$\Rightarrow (a+b+c)(-2)(ab-b^2-ca+bc-c^2+2ca-a^2)=0\times(-2)$$

$$\Rightarrow (a+b+c)(-2ab+2b^2+2ca-2bc+2c^2-4ca+2a^2)=0$$

$$\Rightarrow (a+b+c)\{(a^2-2ab+b^2)+(b^2-2bc+c^2)+(c^2-2ac+a^2)\}=0$$

$$\Rightarrow (a+b+c)\{(a-b)^2+(b-c)^2+(c-a)^2\}=0$$

যেহেতু, $a\neq b\neq c$

$$\therefore (a-b)^2+(b-c)^2+(c-a)^2\neq 0$$

$$\therefore a+b+c=0$$

# Problems



(62) $x$ অক্ষের সমান্তরাল এবং $4x + 3y - 6 = 0$ ও $x - 2y - 7 = 0$ রেখাদ্বয়ের সমবিন্দু রেখার সমীকরণ নির্ণয় কর।

আমরা জানি,

$x$ অক্ষের সমান্তরাল রেখার সমীকরণ $y = b$

দেওয়া আছে, $4x + 3y - 6 = 0 \dots\dots (i)$

$x - 2y - 7 = 0 \dots\dots (ii)$

$(i)$ ও $(ii)$ নং রেখার ছেদবিন্দুগামী রেখা $y = b$

এখন, $(i)$ ও $(ii)$ নং রেখা সমাধান করে পাই, $x = 3,\ y = -2$

আবার, $y = b$ হতে পাই, $b = -2$

$\therefore$ নির্ণেয় সরলরেখা, $y = -2$

$\therefore y + 2 = 0$

# Problems



(63) দুটি সরলরেখার সমীকরণ নির্ণয় কর যাদের অক্ষদ্বয়ের ছেদক অংশের সংখ্যামান সমান এবং যারা $2x + 3y - 1 = 0$ ও $x - 2y + 3 = 0$ রেখা দুটির সাথে সমবিন্দু।

ধরি, রেখাটির সমীকরণ $\frac{x}{a} + \frac{y}{b} = 1$

$\Rightarrow \frac{x}{a} + \frac{y}{a} = 1 \ [a = b]$ [সাংখিক মান সমান বলা থাকলে ($\pm$) হবে।]

$\Rightarrow x \pm y = a \ldots\ldots\ldots (i)$

এখন, $2x + 3y - 1 = 0$ এবং $x - 2y + 3 = 0$ রেখাদ্বয়ের সমীকরণ সমাধান করে এদের ছেদবিন্দু পাই $(-1,1)$

যেহেতু $(i)$ নং রেখাটি এদের সমবিন্দু তাই $(i)$ নং রেখাটি $(-1,1)$ বিন্দুগামী।

এখন,

(+) চিহ্ন নিয়ে,

$x + y = a$

$\Rightarrow -1 + 1 = a$

$\therefore a = 0$

(−) চিহ্ন নিয়ে,

$x - y = a$

$\Rightarrow -1 - 1 = a$

$\therefore a = -2$

$\therefore$ নির্ণেয় সমীকরণ, $x + y = 0$ এবং $x - y + 2 = 0$

# Problems



(64) সরলরেখার সমীকরণ নির্ণয় কর যা $4x - 3y = 1$ ও $2x - 5y = -3$ রেখাদ্বয়ের ছেদবিন্দু দিয়ে অতিক্রম করে এবং অক্ষদ্বয়ের সাথে সমান সমান কোণ উৎপন্ন করে।

$4x - 3y = 1$ এবং $2x - 5y = -3$ রেখাদ্বয়ের ছেদবিন্দু $(1,1)$

ধরি, $(1,1)$ বিন্দুগামী সরলরেখার সমীকরণ, $y - 1 = m(x - 1) \dots\dots (i)$

শর্তানুসারে, $m = \tan(\pm 45)$ [অক্ষদ্বয়ের সাথে সমান কোণ উৎপন্ন করে]

$\therefore m = \pm 1$

$(i)$ নং থেকে পাই,

$$y - 1 = \pm 1(x - 1)$$

(+) চিহ্ন নিয়ে, $y - 1 = x - 1$

$\Rightarrow x - y = 0$

(−) চিহ্ন নিয়ে, $y - 1 = 1 - x$

$\Rightarrow x + y - 2 = 0$

$\Rightarrow x + y = 2$

# Problems



(65) $P$ বিন্দুটি $x - 3y = 2$ রেখা উপর অবস্থিত এবং তা $(2,3), (6, -5)$ বিন্দু দুটি হতে সমদূরবর্তী। $P$ বিন্দুর স্থানাঙ্ক নির্ণয় কর।

ধরি, $P$ বিন্দুর স্থানাঙ্ক $(x_1, y_1)$, যা $x - 3y = 2$ রেখার উপর অবস্থিত।

$\therefore x_1 - 3y_1 = 2 \ldots \ldots (i)$

আবার ধরি, $A \equiv (2,3)$ এবং $B = (6, -5)$

প্রশ্নমতে, $AP = BP \Rightarrow AP^2 = BP^2$

$$\Rightarrow (2 - x_1)^2 + (3 - y_1)^2 = (6 - x_1)^2 + (-5 - y_1)^2$$

$$\Rightarrow 4 - 4x_1 + x_1^2 + 9 - 6y_1 + y_1^2 = 36 - 12x_1 + x_1^2 + 25 + 10y_1 + y_1^2$$

$$\Rightarrow 8x_1 - 16y_1 - 48 = 0$$

$$\Rightarrow x_1 - 2y_1 - 6 = 0 \ldots \ldots (ii)$$

$(i)$ ও $(ii)$ নং সমীকরণ সমাধান করে পাই,

$$x_1 = 14, y_1 = 4$$

$\therefore P$ বিন্দুর স্থানাঙ্ক $(14,4)$

# Problems



(66) $ABCD$ সামান্তরিকের $AB$ ও $BC$ বাহুদ্বয়ের সমীকরণ যথাক্রমে $2x + y - 8 = 0$ ও $x - y + 2 = 0$ এবং $D$ বিন্দুর স্থানাংক $(2, -4)$; অপর বাহুদ্বয়ের সমীকরণ নির্ণয় কর।

এখানে, $CD$ রেখা $AB$ রেখার সমান্তরাল।

$AB$ রেখার সমান্তরাল রেখার সমীকরণ, $2x + y + k = 0$, যা $(2, -4)$ বিন্দুগামী।

$$\Rightarrow 2 \times 2 + (-4) + k = 0$$

$$\Rightarrow 4 - 4 + k = 0$$

$$\therefore k = 0$$




$\therefore$ $CD$ রেখার সমীকরণ, $2x + y = 0$

আবার, $BC$ এর সমান্তরাল রেখার সমীকরণ, $x - y + k = 0$, যা $(2, -4)$ বিন্দুগামী

$$\Rightarrow k = -6$$

$\therefore$ $AD$ রেখার সমীকরণ, $x - y = 6$

# দুটি অসমান্তরাল রেখার অন্তর্ভুক্ত কোণের সমদ্বিখন্ডক সমীকরণ



$AB$ রেখার সমীকরণ, $a_1x + b_1y + c_1 = 0$

$CD$ রেখার সমীকরণ, $a_2x + b_2y + c_2 = 0$

$$\frac{a_1x + b_1y + c_1}{\sqrt{a_1^2 + b_1^2}} = \pm \frac{a_2x + b_2y + c_2}{\sqrt{a_2^2 + b_2^2}}$$

চিহ্নের উপর ভিত্তি করে সূক্ষ্মকোণের সমদ্বিখন্ডক ও স্থুলকোণের সমদ্বিখন্ডক চিহ্নিত করা হয়।

$(i)$ যদি $a_1a_2 + b_1b_2 > 0$ হয়, তবে $(+)$ চিহ্ন নিয়ে স্থূল কোণের সমদ্বিখন্ডক ও $(-)$ চিহ্ন নিলে সূক্ষ্মকোণের সমদ্বিখন্ডক পাওয়া যাবে।

$(ii)$ যদি $a_1a_2 + b_1b_2 < 0$ হয়, তবে $(-)$ চিহ্ন নিয়ে স্থূল কোণের সমদ্বিখন্ডক ও $(+)$ চিহ্ন নিলে সূক্ষ্মকোণের সমদ্বিখন্ডক পাওয়া যাবে।

# $P(x_1, y_1)$ বিন্দু থেকে $ax + bx + c = 0$ সরলরেখার লম্ব দূরত্ব



$$PM = \frac{|ax_1 + by_1 + c|}{\sqrt{a^2 + b^2}}$$



# Problems



(67) $(3, -2)$ বিন্দু থেকে $12x - 5y + 6 = 0$ রেখার অঙ্কিত লম্বের দৈর্ঘ্য কত?

$$\text{লম্ব দূরত্ব} = \frac{|12\times3-5(-2)+6|}{\sqrt{12^2+(-5)^2}}$$

$$= \frac{52}{13}$$

$$= 4 \text{ একক}$$

# দুটি সমান্তরাল সরলরেখার মধ্যবর্তী দূরত্ব



$$PM = \frac{|c_2 - c_1|}{\sqrt{a^2 + b^2}}$$

# Problems



(68) $4x - 3y + 2 = 0$ এবং $8x - 6y - 9 = 0$ সরলরেখাদ্বয়ের মধ্যবর্তী দুরত্ব কত?

১ম রেখা,

$$4x - 3y + 2 = 0$$

২য় রেখা,

$$8x - 6y - 9 = 0$$

$$\Rightarrow 4x - 3y - \frac{9}{2} = 0$$

দূরত্ব $= \frac{\left|-\frac{9}{2}-2\right|}{\sqrt{4^2+3^2}}$

$= \frac{13}{10}$ একক

# মূলবিন্দুধারী কোণের সমদ্বিখন্ডকের সমীকরণ



1. $$\frac{a_1x + b_1y + c_1}{\sqrt{a_1^2 + b_1^2}} = +\frac{a_2x + b_2y + c_2}{\sqrt{a_2^2 + b_2^2}}$$

[যদি $c_1$ ও $c_2$ একই চিহ্ন বিশিষ্ট হয়]

2. $$\frac{a_1x + b_1y + c_1}{\sqrt{a_1^2 + b_1^2}} = -\frac{a_2x + b_2y + c_2}{\sqrt{a_2^2 + b_2^2}}$$

[যদি $c_1$ ও $c_2$ বিপরীত চিহ্ন বিশিষ্ট হয়]

# Problems



(69) $(\sqrt{3},1)$ বিন্দু হতে $\sqrt{3}x - y + 8 = 0$ রেখার উপর অঙ্কিত লম্বের দৈর্ঘ্য নির্ণয় কর এবং ঐ লম্ব $x$ অক্ষের সাথে যে কোণ উৎপন্ন করে তা নির্ণয় কর।

$P(\sqrt{3},1)$হতে $AB$ এর উপর অংকিত লম্বের দৈর্ঘ্য, $PD = \frac{3-1+8}{\sqrt{3+1}} = 5$

এখন, $\sqrt{3}\,x - y + 8 = 0$

$\Rightarrow y = \sqrt{3}\,x + 8$ রেখার ঢাল $\mathrm{m}_1 = \sqrt{3}$

ধরি, এর উপর লম্বের ঢাল $= m_2$

$$\Rightarrow m_2\sqrt{3} = -1$$

$$\therefore m_2 = -\frac{1}{\sqrt{3}}$$

এই লম্ব $x$ অক্ষের সাথে $\theta$ কোণ তৈরি করলে

$$m_2 = \tan\theta$$

$$\Rightarrow \theta = \tan^{-1}\left(-\frac{1}{\sqrt{3}}\right) \quad \therefore \theta = 150^\circ$$



DOWNLOAD THE APP

# Problems

10 MINUTE SCHOOL

(70) $4x - 3y = 8$ রেখার সমান্তরাল এবং তা হতে 2 একক দূরে অবস্থিত সরলরেখার সমীকরণ নির্ণয় কর।

$4x - 3y = 8$ রেখার সমান্তরাল যেকোনো রেখার সমীকরণ $4x - 3y + K = 0$

রেখাদ্বয়ের মধ্যবর্তী দূরত্ব $= \frac{|-K-8|}{\sqrt{4^2+3^2}}$

$= \frac{|8+K|}{5}$

প্রশ্নমতে, $\frac{|8+K|}{5} = 2$

$\Rightarrow 8 + K = \pm 10$

$\Rightarrow K = \pm 10 - 8$

(+) নিয়ে, $K = 2$

(−) নিয়ে, $K = -18$

$\therefore$ নির্ণেয় সমীকরণ, $4x - 3y + 2 = 0$

$4x - 3y - 18 = 0$



# Problems



(71) $y - 2x + 2 = 0$ ও $y - 3x + 5 = 0$ রেখাদ্বয়ের ছেদবিন্দুগামী এবং মূলবিন্দু হতে যার দূরত্ব $\frac{7}{\sqrt{2}}$ একক এরূপ রেখার সমীকরণ নির্ণয় কর।

রেখাদ্বয়, $y - 2x + 2 = 0 \ldots\ldots\ldots..(i)$

$y - 3x + 5 = 0 \ldots\ldots\ldots\ldots(ii)$

$(i),(ii)$ সমাধান করে পাই, $(x, y) = (3,4)$




$(3,4)$ বিন্দুগামী, $m$ ঢালবিশিষ্ট যেকোনো সরলরেখার সমীকরণ,

$$y - 4 = m(x - 3)$$

$$\Rightarrow y - 4 = mx - 3m$$

$$\Rightarrow mx - y - 3m + 4 = 0$$

$$\Rightarrow mx - y + (4 - 3m) = 0 \ldots\ldots(iii)$$

# Problems



(71) $y-2x+2=0$ ও $y-3x+5=0$ রেখাদ্বয়ের ছেদবিন্দুগামী এবং মূলবিন্দু হতে যার দূরত্ব $\frac{7}{\sqrt{2}}$ একক এরূপ রেখার সমীকরণ নির্ণয় কর।

(0,0) হতে $(iii)$ এর লম্ব দূরত্ব $=\frac{|4-3m|}{\sqrt{1+m^2}}$ [$(iii)$ নং $(x,y)=(0,0)$ বসিয়ে]

প্রশ্নমতে, $\frac{|4-3m|}{\sqrt{1+m^2}}=\frac{7}{\sqrt{2}} \implies \frac{(4-3m)^2}{1+m^2}=\frac{49}{2}$

$\implies 49+49m^2=2(16-24m+9m^2)$

$\implies 31m^2+48m=17=0$

$\implies (m+1)(31m+17)=0$

$\implies m=-1,-\frac{17}{31}$

সরলরেখাদ্বয়ের সমীকরণ,

$y-4=-(x-3)$

$\implies x+y-7=0$

এবং, $y-4=-\frac{17}{31}(x-3)$

$\implies 17x+31y=175$

# Problems



(72) $12x + 5y = 4$ ও $3x + 4y + 7 = 0$ রেখাদ্বয়ের অন্তর্গত কোণসমূহের সমদ্বিখন্ডকের সমীকরণ নির্ণয় কর। এদের মধ্যে কোনটি মূলবিন্দু অন্তর্ধারী কোণের সমদ্বিখন্ডক?

$3x + 4y + 7 = 0$ এবং $12x + 5y = 4$ রেখাদ্বয়ের অন্তর্গত কোণের সমদ্বিখন্ডকদ্বয়ের সমীকরণ,

$$\frac{3x + 4y + 7}{\sqrt{3^2 + 4^2}} = \pm \frac{12x + 5y - 4}{\sqrt{12^2 + 5^2}}$$

$$\Rightarrow \frac{3x + 4y + 7}{5} = \pm \frac{12x + 5y - 4}{13}$$

$$\Rightarrow 39x + 52y - 91 = \pm(60x + 25y - 20)$$



# Problems



(72) $12x + 5y = 4$ ও $3x + 4y + 7 = 0$ রেখাদ্বয়ের অন্তর্গত কোণসমূহের সমদ্বিখন্ডকের সমীকরণ নির্ণয় কর। এদের মধ্যে কোনটি মূলবিন্দু অন্তর্ধারী কোণের সমদ্বিখন্ডক?

$(+)ve$ চিহ্ন নিয়ে,

$$39x + 52y - 91 = +(60x + 25y - 20)$$

$$\Longrightarrow 21x - 27y + 71 = 0$$

$(-)ve$ চিহ্ন নিয়ে,

$$39x + 52y - 91 = -(60x + 25y - 20)$$

$$\Longrightarrow 39x + 52y - 91 = -60x - 25y + 20$$

$$\Longrightarrow 99x + 77y - 111 = 0$$

$\because$ সমীকরণদ্বয়ের ধ্রুবক পদদ্বয় বিপরীত চিহ্ন বিশিষ্ট

$\therefore$ $(-)ve$ চিহ্ন নিয়ে মূলবিন্দু অন্তর্ধারী কোণের সমদ্বিখন্ডক পাওয়া যাবে।

$\therefore$ নির্ণেয় সমীকরণ $99x + 77y - 111 = 0$

# Problems



(73) দুটি সরলরেখার অন্তর্ভুক্ত কোণের সমদ্বিখন্ডকের একটির সমীকরণ $x - 3y + 1 = 0$, যদি সরলরেখাদ্বয়ের একটির সমীকরণ $x - y + 1 = 0$ হয় তবে অপর সমদ্বিখন্ডকের সমীকরণ নির্ণয় কর।

$x - 3y + 1 = 0 \ldots\ldots\ldots(i)$

$x - y + 1 = 0 \ldots\ldots\ldots(ii)$

সরলরেখাদ্বয়ের ছেদবিন্দু $(x, y) \equiv (-1,0)$

$\because$ অপর সমদ্বিখন্ডক $x - 3y + 1 = 0$ এর উপর লম্ব তাই এর সমীকরণ

$3x + y + K = 0$ যা, $(-1,0)$ বিন্দুগামী।

$\therefore -3 + 0 + K = 0$

$\Rightarrow K = 3$

$\therefore$ সমদ্বিখন্ডকের সমীকরণ $3x + y + 3 = 0$



# Problems



(74) $3x - 4y = 2$ এবং $4x - 3y + 1 = 0$ রেখাদ্বয়ের মধ্যবর্তী সূক্ষ্মকোণের সমদ্বিখন্ডকের সমীকরণ নির্ণয় কর।

রেখাদ্বয়ের অন্তর্গত কোনের সমদ্বিখন্ডকের সমীকরণ, $\frac{3x - 4y - 2}{\sqrt{3^2 + 4^2}} = \pm \frac{4x - 3y + 1}{\sqrt{3^2 + 4^2}}$

$$\Rightarrow 3x - 4y - 2 = \pm(4x - 3y + 1)$$

এখন, $a_1a_2 + b_1b_2 = 4 \times 3 + 4 \times 3 = 24 > 0$

$\therefore$ $(-)ve$ চিহ্ন নিয়ে সমাধানকৃত সমীকরণটি সূক্ষ্মকোণের সমদ্বিখন্ডকের সমীকরণ হবে।

$$3x - 4y - 2 = -(4x - 3y + 1)$$

$$\Rightarrow 3x - 4y - 2 + 4x - 3y + 1 = 0$$

$$\Rightarrow 7x - 7y - 1 = 0$$

$\therefore$ সমাধান $\mathbf{7x - 7y - 1 = 0}$

# CQ



## Question-1




[ঢাকা বোর্ড '১৯]

(ক) $P$ বিন্দুর পোলার স্থানাঙ্ক নির্ণয় করো।

(খ) $AQ:QB = 2:3$ হলে $\Delta PQB$ এর ক্ষেত্রফল নির্ণয় করো।

(গ) $PA$ এবং $AB$ সরলরেখার মধ্যবর্তী কোণের সমদ্বিখণ্ডকদ্বয়ের সমীকরণ নির্ণয় করো।

# Solution






(ক) $P$ বিন্দুর পোলার স্থানাঙ্ক নির্ণয় করো।

মনে করি, $P(3, \sqrt{3})$ বিন্দুটির পোলার স্থানাঙ্ক $(r, \theta)$

$\therefore r = \sqrt{3^2 + (\sqrt{3})^2} = 2\sqrt{3}$

এবং $tan\theta = \frac{\sqrt{3}}{3}$ বা, $tan\theta = \frac{1}{\sqrt{3}}$ $\therefore \theta = tan^{-1}\left(\frac{1}{\sqrt{3}}\right) = 30°$

$\therefore$ **পোলার স্থানাঙ্ক $(2\sqrt{3}, 30°)$ *Ans***



# Solution






(খ) $AQ:QB = 2:3$ হলে $\Delta PQB$ এর ক্ষেত্রফল নির্ণয় করো।

মনে করি, $Q$ বিন্দুর স্থানাঙ্ক $(x, y)$ এবং $AQ:QB = 2:3$

$\therefore x = \frac{2\times0+3\times3}{2+3}$ এবং $y = \frac{2\times2+3\times0}{2+3} = \frac{4}{5}$

$\therefore Q$ বিন্দুর স্থানাঙ্ক $\left(\frac{9}{5}, \frac{4}{5}\right)$

$\Delta PQB$ এর ক্ষেত্রফল $= \frac{1}{2}\begin{vmatrix} 3 & 0 & \frac{9}{5} & 3 \\ \sqrt{3} & 2 & \frac{4}{5} & \sqrt{3} \end{vmatrix} = \frac{1}{2}\left\{\left(6+0+\frac{9\sqrt{3}}{5}\right) - \left(\frac{18}{5}+\frac{12}{5}\right)\right\}$

$= \frac{1}{2}.\frac{30+9\sqrt{3}-18-12}{5} = \frac{9\sqrt{3}}{10}$ বর্গ একক। $\quad (\boldsymbol{Ans})$



# Solution






(গ) $PA$ এবং $AB$ সরলরেখার মধ্যবর্তী কোণের সমদ্বিখণ্ডকদ্বয়ের সমীকরণ নির্ণয় করো।

$PA$ রেখার সমীকরণ, $\frac{x-3}{3-3} = \frac{y-\sqrt{3}}{\sqrt{3}-0}$

বা, $\frac{x-3}{0} = \frac{y-\sqrt{3}}{\sqrt{3}}$

$\therefore x - 3 = 0$

$AB$ রেখার সমীকরণ, $\frac{x}{3} + \frac{y}{2} = 1$

বা, $\frac{2x+3y}{6} = 1$

$\therefore 2x + 3y - 6 = 0$



# Solution






(গ) $PA$ এবং $AB$ সরলরেখার মধ্যবর্তী কোণের সমদ্বিখণ্ডকদ্বয়ের সমীকরণ নির্ণয় করো।

$PA$ ও $AB$ সরলরেখার মধ্যবর্তী কোণের সমদ্বিখণ্ডকদ্বয়ের সমীকরণ,

$$\frac{2x+3y-6}{\sqrt{(2)^2+(3)^2}} = \pm\frac{x-3}{\sqrt{(1)^2}}$$

বা, $\frac{2x+3y-6}{\sqrt{4+9}} = \pm(x-3)$

$\therefore 2x+3y-6 = \pm\sqrt{13}(x-3)$



# Solution






(গ) $PA$ এবং $AB$ সরলরেখার মধ্যবর্তী কোণের সমদ্বিখণ্ডকদ্বয়ের সমীকরণ নির্ণয় করো।

$' + ve'$ নিয়ে $2x + 3y - 6 = \sqrt{13}x - 3\sqrt{13}$

$\therefore (2 - \sqrt{13})x + 3y + 3\sqrt{13} - 6 = 0$ $\quad (\boldsymbol{Ans})$

$' - ve'$ নিয়ে $2x + 3y - 6 = -\sqrt{13}(x - 3)$

বা, $2x + 3y - 6 + \sqrt{13}x - 3\sqrt{13} = 0$

$\therefore (2 + \sqrt{13})x + 3y - 6 - 3\sqrt{13} = 0$ $\quad (\boldsymbol{Ans})$



# CQ



## Question–2




[দিনাজপুর বোর্ড '১৯]

চিত্রে $OPQR$ একটি সামন্তরিক।

(ক) উদ্দীপক হতে $AB$ সরলরেখার সমীকরণ নির্ণয় করো।

(খ) উদ্দীপক হতে $PR$ কর্ণের সমীকরণ নির্ণয় করো।

# Solution









(ক) উদ্দীপক হতে $AB$ সরলরেখার সমীকরণ নির্ণয় করো।

$OR$ রেখার সমীকরণ, $y = -2x$

$OR$ রেখার ঢাল, $m_1 = -2$

$AB$ রেখা $OR$ এর সাথে $45°$ উৎপন্ন করে।

মনে করি, $AB$ রেখার ঢাল, $= m_2$

$\therefore tan45° = \pm\frac{m_1 - m_2}{1 + m_1 m_2}$

বা, $1 = \pm\frac{-2 - m_2}{1 - 2m_2}$



# Solution






(ক) উদ্দীপক হতে $AB$ সরলরেখার সমীকরণ নির্ণয় করো।

$\therefore 1 - 2m_2 = \pm(-2 - m_2)$

$'+'$ নিয়ে,

$1 - 2m_2 = -2 - m_2$

বা, $1 + 2 = 2m_2 - m_2$

$\therefore m_2 = 3$

$'-'$ নিয়ে,

$1 - 2m_2 = 2 + m_2$

বা, $-2m_2 - m_2 = 1$

$\therefore m_2 = -\frac{1}{3}$




$\because AB$ রেখা মূলবিন্দুগামী এবং চিত্রানুসারে সরলরেখাটি $x$ অক্ষের ধনাত্মক দিকের সাথে সূক্ষ্মকোণ উৎপন্ন করে।

সুতরাং $m_2 = \frac{-1}{3}$ গ্রহণযোগ্য নয়।

$\therefore$ মূলবিন্দুগামী এবং $m_2 = 3$ ঢাল বিশিষ্ট $AB$ রেখার সমীকরণ, $\boldsymbol{y = 3x}$ $(\boldsymbol{Ans})$

# Solution






(খ) উদ্দীপক হতে $PR$ কর্ণের সমীকরণ নির্ণয় করো।

চিত্রে, $OPQR$ সামন্তরিক এবং $PO \parallel QR$

মনে করি, $x$-অক্ষের সমান্তরাল $QR$ রেখার সমীকরণ, $y = K \dots\dots\dots (i)$

$(i)$ নং রেখা $Q(-4, 2)$ বিন্দুগামী। $\therefore K = 2$

$K$ এর মান $(i)$ নং এ বসিয়ে, $QR$ রেখার সমীকরণ, $y = 2 \dots\dots\dots (ii)$

$OR$ রেখার সমীকরণ, $y = -2x \quad \dots\dots\dots (iii)$

$(iii)$ নং এ $y = 2$ বসিয়ে পাই, $2 = -2x \quad \therefore x = -1$

$\therefore$ $R$ বিন্দুর স্থানাঙ্ক $(-1, 2)$

মনে করি, $OR$ এর সমান্তরাল $QP$ রেখার সমীকরণ

$y = -2x + c \dots\dots\dots (iv)$



# Solution






(খ) উদ্দীপক হতে $PR$ কর্ণের সমীকরণ নির্ণয় করো।

$(iv)$ রেখা $(-4, 2)$ বিন্দুগামী।

$2 = -2(-4) + c$

বা, $2 = 8 + c$

$\therefore c = -6$

$c$ এর মান $(iv)$ নং এ বসিয়ে পাই,

$QP$ রেখার সমীকরণ $y = -2x - 6 \ldots\ldots\ldots (v)$

$(v)$ নং এ $y = 0$ বসিয়ে পাই,

$-2x - 6 = 0$

বা, $-2x = 6$

$\therefore x = -3$



# Solution






(খ) উদ্দীপক হতে $PR$ কর্ণের সমীকরণ নির্ণয় করো।

$\therefore P$ বিন্দুর স্থানাঙ্ক $(-3, 0)$

$\therefore P(-3, 0)$ ও $R(-1, 2)$ বিন্দুগামী $PR$ কর্ণের সমীকরণ,

$$\frac{x+3}{-3+1} = \frac{y-0}{0-2}$$

বা, $\frac{x+3}{-2} = \frac{y}{-2}$

$\therefore y = x + 3$ $(\boldsymbol{Ans})$



CQ



## Question-3




[যশোর বোর্ড '১৯]

(ক) $(-1, \sqrt{3})$ এর পোলার স্থানাঙ্ক নির্ণয় করো।

(খ) $AB$ রেখার সমত্রিখন্ডক বিন্দুদ্বয়ের সাথে মূলবিন্দু যে ত্রিভুজ উৎপন্ন করে তার ক্ষেত্রফল নির্ণয় করো।

(গ) দুটি সরলরেখা $(-1, 2)$ বিন্দুগামী এবং $AB$ রেখার সাথে $45°$ কোন উৎপন্ন করে। রেখাদ্বয়ের সমীকরণ নির্ণয় করো।

# Solution



(ক) $(-1, \sqrt{3})$ এর পোলার স্থানাঙ্ক নির্ণয় করো।

মনে করি, $(-1, \sqrt{3})$ এর পোলার $(r, \theta)$

$$\therefore r = \sqrt{(-1)^2 + (\sqrt{3})^2} = \sqrt{1+3} = 2$$

যেহেতু $(-1, \sqrt{3})$ বিন্দুটি দ্বিতীয় চতুর্ভাগে অবস্থিত।

$$\therefore \theta = \pi - tan^{-1}\left|\frac{\sqrt{3}}{-1}\right| = \pi - \frac{\pi}{3} = \frac{2\pi}{3}$$

$(-1, \sqrt{3})$ বিন্দুর পোলার স্থানাঙ্ক $\left(2, \frac{2\pi}{3}\right)$ $\quad$ $(\boldsymbol{Ans})$

# Solution






(খ) $AB$ রেখার সমদ্বিখণ্ডক বিন্দুদ্বয়ের সাথে মূলবিন্দু যে ত্রিভুজ উৎপন্ন করে তার ক্ষেত্রফল নির্ণয় করো।

$AB$ রেখার $A(-4,0)$ ও $B(0,3)$ দুটি বিন্দু।

মনে করি, $P(x_1,y_1)$ এবং $Q(x_2,y_2)$ বিন্দুদ্বয় $AB$ এর সমত্রিখন্ডক বিন্দু।

$P$ বিন্দু $AB$ রেখাকে $1:2$ অনুপাতে অন্তর্বিভক্ত করে।

$$\therefore x_1 = \frac{1\times0+2(-4)}{1+2} = -\frac{8}{3}$$

এবং, $y_1 = \dfrac{1\times3+2\times0}{1+2} = 1$

আবার $Q$ বিন্দু $AB$ রেখাকে $2:1$ অনুপাতে অন্তর্বিভক্ত করে।



# Solution






(খ) $AB$ রেখার সমদ্বিখণ্ডক বিন্দুদ্বয়ের সাথে মূলবিন্দু যে ত্রিভুজ উৎপন্ন করে তার ক্ষেত্রফল নির্ণয় করো।

$\therefore\ x_2 = \frac{2\times0+1\times(-4)}{1+2} = -\frac{4}{3}$

এবং, $y_2 = \frac{2\times3+0\times1}{1+2} = 2$

$\therefore$ সমত্রিখন্ডক বিন্দুর স্থানাঙ্ক $P\left(-\frac{8}{3}, 1\right)$ এবং $Q\left(-\frac{4}{3}, 2\right)$




$\therefore \Delta OPQ$ এর ক্ষেত্রফল $= \frac{1}{2}\begin{vmatrix} 0 & -\frac{4}{3} & -\frac{8}{3} & 0 \\ 0 & 2 & 1 & 0 \end{vmatrix} = \frac{1}{2}\left(-\frac{4}{3}+\frac{16}{3}\right)$

$= \frac{1}{2}\times\frac{12}{3} = 2$ বর্গ একক। $\quad (Ans)$

# Solution






(গ) দুটি সরলরেখা $(-1, 2)$ বিন্দুগামী এবং $AB$ রেখার সাথে $45°$ কোণ উৎপন্ন করে। রেখাদ্বয়ের সমীকরণ নির্ণয় করো।

$AB$ রেখার সমীকরণ, $\frac{x}{-4} + \frac{y}{3} = 1$

বা, $\frac{y}{3} = \frac{x}{4} + 1$

$\therefore y = \frac{3x}{4} + 3$

$AB$ রেখার ঢাল, $m_1 = \frac{3}{4}$

মনে করি, $(-1, 2)$ বিন্দুগামী রেখার ঢাল $= m_2$

তাহলে, সরলরেখাটির সমীকরণ, $y - 2 = m_2(x + 1) \dots \dots \dots (i)$

# Solution






(গ) দুটি সরলরেখা $(-1, 2)$ বিন্দুগামী এবং $AB$ রেখার সাথে $45°$ কোন উৎপন্ন করে। রেখাদ্বয়ের সমীকরণ নির্ণয় করো।

শর্তানুসারে, $tan45° = \pm\frac{m_2-m_1}{1+m_1m_2}$

বা, $1 = \pm\frac{m_2-\frac{3}{4}}{1+\frac{3}{4}m_2}$

বা, $1 = \pm\frac{4m_2-3}{4+3m_2}$

$\therefore 4 + 3m_2 = \pm(4m_2 - 3)$

$'+'$ নিয়ে, $4 + 3m_2 = 4m_2 - 3 \quad \therefore m_2 = 7$

$'-'$ নিয়ে, $4 + 3m_2 = -4m_2 + 3$

বা, $7m_2 = 3 - 4 \quad \therefore m_2 = -\frac{1}{7}$

# Solution






(গ) দুটি সরলরেখা $(-1, 2)$ বিন্দুগামী এবং $AB$ রেখার সাথে $45°$ কোন উৎপন্ন করে। রেখাদ্বয়ের সমীকরণ নির্ণয় করো।

$m_2$ এর মান $(i)$ নং এ বসিয়ে পাই,

$y - 2 = 7(x + 1)$

বা, $7x + 7 - y + 2 = 0$

$\therefore \mathbf{7x - y + 9 = 0} \quad (Ans)$

এবং, $m_2 = -\frac{1}{7}$ এর মান $(i)$ এ বসিয়ে পাই,

$y - 2 = -\frac{1}{7}(x + 1)$

বা, $7y - 14 = -x - 1$

$\therefore \mathbf{x + 7y - 13 = 0} \quad (Ans)$

MCQ



উদ্দীপকের আলোকে ১ নং প্রশ্নের উত্তর দাও।

$4x - 2y = 6$

১. উদ্দীপক সরলরেখাটি $x$ অক্ষকে কোন বিন্দুতে ছেদ করে?

(ক) $\left(\frac{3}{2}, 0\right)$ ✔

(খ) $(0, -3)$

(গ) $(-3, 0)$

(ঘ) $\left(0, \frac{3}{2}\right)$

# CQ



## Question–4




[বরিশাল বোর্ড ‘১৯]

(ক) $OP$ ও $OQ$ সরলরেখার সমীকরণসমূহ নির্ণয় করো।

(খ) $PQ$ সরলরেখার সমান্তরাল এবং $2\frac{2}{5}$ একক দূরবর্তী সরলরেখার সমীকরণ নির্ণয় করো।

# Solution






(ক) $OP$ ও $OQ$ সরলরেখার সমীকরণসমূহ নির্ণয় করো।

চিত্রানুসারে, $P$ বিন্দুটি $AB$ কে $1:2$ অন্তর্বিভক্ত করেছে।

$P$ বিন্দুর স্থানাঙ্ক $(x_1, y_1)$ হলে,

$$x_1 = \frac{1\times0+2\times4}{1+2} = \frac{0+8}{3} = \frac{8}{3}$$

এবং, $y_1 = \frac{1\times3+2\times0}{1+2} = \frac{3+0}{3} = 1$

∴ মূলবিন্দু $O(0,0)$ এবং $P(\frac{8}{3}, 1)$ বিন্দুগামী অর্থাৎ $OP$ সরলরেখার সমীকরণ,

$$y = \frac{1}{\frac{8}{3}}x$$

বা, $y = \frac{3}{8}x$

বা, $8y = 3x$

∴ $\mathbf{3x - 8y = 0}$ $\quad (Ans)$

# Solution






(ক) $OP$ ও $OQ$ সরলরেখার সমীকরণসমূহ নির্ণয় করো।

আবার $Q$ বিন্দুটি $AB$ রেখাকে $2:1$ অনুপাতে অন্তর্বিভক্ত করেছে।

$Q$ বিন্দুর স্থানাঙ্ক $(x_2, y_2)$ হলে,

$$x_2 = \frac{2\times0+1\times4}{2+1} = \frac{4}{3}$$

এবং, $y_2 = \frac{2\times3+1\times0}{2+1} = \frac{6}{3} = 2$

মূলবিন্দু $O(0,0)$ এবং $Q(\frac{4}{3}, 2)$ বিন্দুগামী অর্থাৎ $OQ$ সরলরেখার সমীকরণ, $y = \frac{2}{\frac{4}{3}}x$

বা, $y = \frac{3}{2}x$

$\therefore \mathbf{3x - 2y = 0} \quad (\boldsymbol{Ans})$

# Solution






(খ) $PQ$ সরলরেখার সমান্তরাল এবং $2\frac{2}{5}$ একক দূরবর্তী সরলরেখার সমীকরণ নির্ণয় করো।

$PQ$ রেখা $A(4,0)$ ও $B(0,3)$ বিন্দুগামী।

$PQ$ রেখার সমীকরণ, $\frac{x}{4}+\frac{y}{3}=1$

$$\therefore 3x+4y=12$$

$PQ$ রেখার সমান্তরাল যেকোনো রেখার সমীকরণ,

$3x+4y+k=0 \dots\dots\dots(i)$   [$k$ ইচ্ছামূলক ধ্রুবক]

# Solution






(খ) $PQ$ সরলরেখার সমান্তরাল এবং $2\frac{2}{5}$ একক দূরবর্তী সরলরেখার সমীকরণ নির্ণয় করো।

শর্তমতে, $\left|\frac{k+12}{\sqrt{3^2+4^2}}\right| = 2\frac{2}{5}$

বা, $\frac{|k+12|}{5} = \frac{12}{5}$

$\therefore k + 12 = \pm 12$

$'+'$ চিহ্ন নিয়ে, $k + 12 = 12$

$\therefore k = 12 - 12 = 0$

$'-'$ চিহ্ন নিয়ে, $k + 12 = -12$

$\therefore k = -12 - 12 = -24$

$k$ এর মান $(i)$ নং সমীকরণে বসিয়ে পাই,

$$\left.\begin{array}{l} \mathbf{3x + 4y - 24 = 0} \\ \text{এবং } \mathbf{3x + 4y = 0} \end{array}\right\} \quad (\boldsymbol{Ans})$$

# CQ



## Question–5




[ঢাকা, দিনাজপুর, সিলেট ও যশোর বোর্ড '১৮]

(ক) $(-4, -4)$ বিন্দুটির পোলার স্থানাঙ্ক নির্ণয় করো।

(খ) $AB$ রেখার 4 একক দূরবর্তী সমান্তরাল সরলরেখার সমীকরণ নির্ণয় করো।

(গ) দুইটি সরলরেখার সমীকরণ নির্ণয় করো যা $(5, 4)$ বিন্দুগামী এবং $AB$ সরলরেখার সাথে $45°$ কোণ উৎপন্ন করে।

# Solution



(ক) $(-4,-4)$ বিন্দুটির পোলার স্থানাঙ্ক নির্ণয় করো।

ধরি, $(-4,-4)$ বিন্দুটির পোলার স্থানাঙ্ক $(r,\theta)$

$$\therefore r = \sqrt{(-4)^2 + (-4)^2} = \sqrt{16+16} = \sqrt{16 \times 2} = 4\sqrt{2}$$

যেহেতু, $(-4,-4)$ বিন্দুটি ৩য় চতুর্ভাগে অবস্থিত।

$$\therefore \theta = \pi + tan^{-1}\left|\frac{-4}{-4}\right| = \pi + \frac{\pi}{4} = \frac{5\pi}{4}$$

$\therefore$ নির্ণেয় পোলার স্থানাঙ্ক $\left(4\sqrt{2}, \frac{5\pi}{4}\right)$

# Solution






(খ) $AB$ রেখার 4 একক দূরবর্তী সমান্তরাল সরলরেখার সমীকরণ নির্ণয় করো।

$AB$ সরলরেখার সমীকরণ, $5x + 9y = 27$

$$\therefore 5x + 9y - 27 = 0 \dots\dots\dots (i)$$

$AB$ রেখার সমান্তরাল সরলরেখার সমীকরণ,

$$5x + 9y + k = 0 \dots\dots\dots (ii)$$

$(i)$ ও $(ii)$ নং সরলরেখাদ্বয়ের মধ্যবর্তী লম্ব দূরত্ব, $= \frac{|k-(-27)|}{\sqrt{5^2+9^2}} = \frac{|k+27|}{\sqrt{106}}$

প্রশ্নমতে, $\frac{|k+27|}{\sqrt{106}} = 4$

# Solution






(খ) $AB$ রেখার 4 একক দূরবর্তী সমান্তরাল সরলরেখার সমীকরণ নির্ণয় করো।

বা, $\frac{k+27}{\sqrt{106}} = \pm 4$

বা, $k + 27 = \pm 4\sqrt{106}$

$\therefore k = -27 \pm 4\sqrt{106}$

$k$ এর মান $(ii)$ এ বসিয়ে পাই,

$$\mathbf{5x + 9y - 27 \pm 4\sqrt{106} = 0} \quad (Ans)$$

# Solution






(গ) দুইটি সরলরেখার সমীকরণ নির্ণয় করো যা $(5, 4)$ বিন্দুগামী এবং $AB$ সরলরেখার সাথে $45°$ কোণ উৎপন্ন করে।

$AB$ সরলরেখার সমীকরণ, $5x + 9y = 27$

বা, $9y = -5x + 27$

$\therefore y = \frac{-5}{9}x + 3$

এখানে ঢাল, $m_1 = \frac{-5}{9}$

ধরি অপর রেখাটির ঢাল $m$

$(5, 4)$ বিন্দুগামী এবং $m$ ঢাল বিশিষ্ট সরলরেখার সমীকরণ, $y - 4 = m(x - 5) \dots \dots \dots (i)$

# Solution






(গ) দুইটি সরলরেখার সমীকরণ নির্ণয় করো যা $(5, 4)$ বিন্দুগামী এবং $AB$ সরলরেখার সাথে $45°$ কোণ উৎপন্ন করে।

শর্তমতে, $tan 45° = \pm \frac{m - m_1}{1 + mm_1}$

বা, $1 = \pm \frac{m + \frac{5}{9}}{1 - \frac{5m}{9}}$

বা, $1 = \pm \frac{\frac{9m+5}{9}}{\frac{9-5m}{9}}$

বা, $1 = \pm \frac{9m+5}{9-5m}$

$\therefore 9m + 5 = \pm(9 - 5m)$

'$+$' চিহ্ন নিয়ে, $9m + 5 = 9 - 5m$

বা, $14m = 4$

বা, $m = \frac{4}{14}$ $\therefore m = \frac{2}{7}$

'$-$' চিহ্ন নিয়ে, $9m + 5 = -(9 - 5m)$

বা, $4m = -14$

বা, $m = \frac{-14}{4}$ $\therefore m = -\frac{7}{2}$

# Solution






(গ) দুইটি সরলরেখার সমীকরণ নির্ণয় করো যা $(5, 4)$ বিন্দুগামী এবং $AB$ সরলরেখার সাথে $45°$ কোণ উৎপন্ন করে।

$(i)$ নং এ $m = \frac{2}{7}$ বসিয়ে পাই,

$$y - 4 = \frac{2}{7}(x - 5)$$

বা, $7y - 28 = 2x - 10$

$\therefore \mathbf{2x - 7y + 18 = 0} \quad (Ans)$

$(iii)$ নং এ $m = -\frac{7}{2}$ বসিয়ে পাই,

$$y - 4 = -\frac{7}{2}(x - 5)$$

বা, $2y - 8 = -7x + 35$

$\therefore \mathbf{7x + 2y - 43 = 0} \quad (Ans)$

# CQ



## Question-6

$3x + 2y - 6 = 0$ এবং $2x + 3y - 8 = 0$ দুইটি সরলরেখার সমীকরণ।

[রাজশাহী, কুমিল্লা, চট্টগ্রাম ও বরিশাল বোর্ড- '১৮]

(ক) উদ্দীপকে বর্ণিত রেখাদ্বয়ের ছেদবিন্দুগামী এবং উভয় অক্ষের ধনাত্মক দিক থেকে সমান অংশ ছেদ করে, এইরূপ রেখার সমীকরণ নির্ণয় করো।

(খ) উদ্দীপকে বর্ণিত রেখাদ্বয়ের অন্তর্গত স্থূল কোণের সমদ্বিখণ্ডক রেখা $x$ –অক্ষের ধনাত্মক দিকের সাথে যে কোণ উৎপন্ন করে তা নির্ণয় করো।

# Solution



**$3x + 2y - 6 = 0$ এবং $2x + 3y - 8 = 0$ দুইটি সরলরেখার সমীকরণ।**

(ক) উদ্দীপকে বর্ণিত রেখাদ্বয়ের ছেদবিন্দুগামী এবং উভয় অক্ষের ধনাত্মক দিক থেকে সমান অংশ ছেদ করে, এইরূপ রেখার সমীকরণ নির্ণয় করো।

$3x + 2y - 6 = 0 \ldots\ldots\ldots (i)$

এবং, $2x + 3y - 8 = 0 \ldots\ldots\ldots (ii)$

$(i)$ ও $(ii)$ নং সরলরেখার ছেদবিন্দুগামী যেকোনো সরলরেখার সমীকরণ, $3x + 2y - 6 + k(2x + 3y - 8) = 0$

$\therefore (2k + 3)x + (3k + 2)y - 6 - 8k = 0 \ldots\ldots\ldots (iii)$

# Solution



**$3x + 2y - 6 = 0$ এবং $2x + 3y - 8 = 0$ দুইটি সরলরেখার সমীকরণ।**

(ক) উদ্দীপকে বর্ণিত রেখাদ্বয়ের ছেদবিন্দুগামী এবং উভয় অক্ষের ধনাত্মক দিক থেকে সমান অংশ ছেদ করে, এইরূপ রেখার সমীকরণ নির্ণয় করো।

যেহেতু $(iii)$ নং রেখাটি উভয় অক্ষের ধনাত্মক দিক হতে সমান অংশ ছেদ করে। সুতরাং $x$ ও $y$ এর সহগ সমান হবে। অর্থাৎ, $2k + 3 = 3k + 2$

বা, $3k - 2k = 3 - 2$ $\quad \therefore k = 1$

$k$ এর মান $(iii)$ নং এ বসিয়ে পাই,

$(2.1 + 3)x\ (3.1 + 2)y - 6 - 8.1 = 0$

$\therefore 5x + 5y - 14 = 0 \quad (\boldsymbol{Ans})$

# Solution



**$3x + 2y - 6 = 0$ এবং $2x + 3y - 8 = 0$ দুইটি সরলরেখার সমীকরণ।**

(খ) উদ্দীপকে বর্ণিত রেখাদ্বয়ের অন্তর্গত স্থুল কোণের সমদ্বিখণ্ডক রেখা $x$ –অক্ষের ধনাত্মক দিকের সাথে যে কোণ উৎপন্ন করে তা নির্ণয় করো।

মনে করি, $(i)$ ও $(ii)$ নং রেখাদ্বয়ের অন্তর্গত স্থূলকোণের সমদ্বিখণ্ডক রেখা  অক্ষের ধনাত্মক দিকের সাথে $\theta$ কোণ উৎপন্ন করে।

$(i)$ ও $(ii)$ নং সরলরেখার অন্তর্ভুক্ত কোণের সমদ্বিখণ্ডকদ্বয়ের সমীকরণ,

$$\frac{3x+2y-6}{\sqrt{3^2+2^2}} = \pm\frac{2x+3y-8}{\sqrt{2^2+3^2}}$$

$$\therefore 3x + 2y - 6 = \pm(2x + 3y - 8)$$

$(i)$ ও $(ii)$ নং এর ক্ষেত্রে, $a_1 = 3, b_1 = 2, a_2 = 2, b_2 = 3$

$$a_1a_2 + b_1b_2 = 3 \times 2 + 2 \times 3 = 12 > 0$$

অর্থাৎ, ধনাত্মক চিহ্ন হতে প্রাপ্ত সমদ্বিখণ্ডকটি হবে স্থূলকোণের সমদ্বিখণ্ডক।

# Solution



**$3x + 2y - 6 = 0$ এবং $2x + 3y - 8 = 0$ দুইটি সরলরেখার সমীকরণ।**

(খ) উদ্দীপকে বর্ণিত রেখাদ্বয়ের অন্তর্গত স্থুল কোণের সমদ্বিখণ্ডক রেখা $x$ –অক্ষের ধনাত্মক দিকের সাথে যে কোণ উৎপন্ন করে তা নির্ণয় করো।

$\therefore 3x + 2y - 6 = 2x + 3y - 8$

বা, $3x - 2x + 2y - 3y - 6 + 8 = 0$

বা, $x - y + 2 = 0$

$\therefore y = x + 2$

এখানে, ঢাল, $m = tan\theta = 1$

$\therefore \theta = tan^{-1}(1) = 45°$ $\quad (\boldsymbol{Ans})$

# CQ



## Question-7

**দৃশ্যকল্প: I $3x - 4y + 12 = 0$**

**দৃশ্যকল্প: II $8x + 15y - 12 = 0$**

[ঢাকা বোর্ড '১৭]

(ক) দৃশ্যকল্প:*II* নং সরলরেখার সমান্তরাল 2 একক দূরবর্তী সরলরেখার মূলবিন্দু হতে লম্ব দূরত্ব নির্ণয় করো।

(খ) দৃশ্যকল্প:*I* এবং দৃশ্যকল্প:*II* সমীকরণদ্বয়ের মধ্যবর্তী কোণের যে সমদ্বিখণ্ডক $x$ –অক্ষের সাথে সূক্ষ্মকোণ উৎপন্ন করে তার ঢাল নির্ণয় করো।

# Solution



**দৃশ্যকল্প: $I$ $3x - 4y + 12 = 0$**

**দৃশ্যকল্প: $II$ $8x + 15y - 12 = 0$**

(ক) দৃশ্যকল্প:$II$ নং সরলরেখার সমান্তরাল 2 একক দূরবর্তী সরলরেখার মূলবিন্দু হতে লম্ব দূরত্ব নির্ণয় করো।

$8x + 15y - 12 = 0 \dots\dots\dots (i)$

$(i)$ নং রেখার সমান্তরাল সরলরেখার সমীকরণ,

$8x + 15y + k = 0 \dots\dots\dots (ii)$

$(i)$ ও $(ii)$ নং সমান্তরাল সরলরেখার মধ্যবর্তী দূরত্ব, $= \frac{|k-(-12)|}{\sqrt{8^2+15^2}} = \frac{|k+12|}{17}$

প্রশ্নমতে, $\frac{|k+12|}{17} = 2$

বা, $\frac{k+12}{17} = \pm 2$

বা, $k + 12 = \pm 34$

বা, $k = \pm 34 - 12$

$\therefore k = -46, 22$

# Solution



দৃশ্যকল্প: $I$ $3x - 4y + 12 = 0$

দৃশ্যকল্প: $II$ $8x + 15y - 12 = 0$

(ক) দৃশ্যকল্প:$II$ নং সরলরেখার সমান্তরাল 2 একক দূরবর্তী সরলরেখার মূলবিন্দু হতে লম্ব দূরত্ব নির্ণয় করো।

$k$ এর মান $(ii)$ নং এ বসিয়ে পাই,

$8x + 15y - 46 = 0 \dots \dots \dots (iii)$

এবং, $8x + 15y + 22 = 0 \dots \dots \dots (iv)$

মূলবিন্দু $(0,0)$ হতে $(iii)$ নং রেখার লম্ব দূরত্ব, $= \frac{|8.0+15.0-46|}{\sqrt{8^2+15^2}}$

$= \frac{46}{17}$ $(Ans)$

আবার, মূলবিন্দু $(0,0)$ হতে $(iv)$ নং রেখার লম্ব দূরত্ব,

$= \frac{|8.0+15.0+22|}{\sqrt{8^2+15^2}}$

$= \frac{22}{17}$ $(Ans)$

# Solution



**দৃশ্যকল্প: $I$ $3x - 4y + 12 = 0$**

**দৃশ্যকল্প: $II$ $8x + 15y - 12 = 0$**

(খ) দৃশ্যকল্প:$I$ এবং দৃশ্যকল্প:$II$ সমীকরণদ্বয়ের মধ্যবর্তী কোণের যে সমদ্বিখণ্ডক $x$ –অক্ষের সাথে সূক্ষ্মকোণ উৎপন্ন করে তার ঢাল নির্ণয় করো।

$8x + 15y - 12 = 0 \dots\dots\dots (v)$

এবং, $3x - 4y + 12 = 0 \dots\dots\dots (vi)$

$(v)$ ও $(vi)$ নং এর ক্ষেত্রে, $a_1 = 8,\ b_1 = 15,\ a_2 = 3,\ b_2 = -4$

$a_1a_2 + b_1b_2 = 8.3 + 15.(-4) = -36 < 0$

অর্থাৎ ঋণাত্মক চিহ্ন হতে প্রাপ্ত সমদ্বিখণ্ডকটি হবে স্থুলকোণের সমদ্বিখণ্ডক।

$(v)$ ও $(vi)$ নং রেখা দুইটির অন্তর্ভুক্ত স্থুলকোণের সমদ্বিখণ্ডকের সমীকরণ,

$$\frac{8x+15y-12}{\sqrt{8^2+15^2}} = -\frac{3x-4y+12}{\sqrt{3^2+(-4)^2}}$$

# Solution



দৃশ্যকল্প: $I\ 3x - 4y + 12 = 0$

দৃশ্যকল্প: $II\ 8x + 15y - 12 = 0$

(খ) দৃশ্যকল্প:$I$ এবং দৃশ্যকল্প:$II$ সমীকরণদ্বয়ের মধ্যবর্তী কোণের যে সমদ্বিখণ্ডক $x$ –অক্ষের সাথে সূক্ষ্মকোণ উৎপন্ন করে তার ঢাল নির্ণয় করো।

বা, $\frac{8x+15y-12}{17} = -\frac{3x-4y+12}{5}$

বা, $51x - 68y + 204 = -40x - 75y + 60$

বা, $91x + 144 = -7y$

$\therefore y = -13x - \frac{144}{7}$ রেখাটির ঢাল $-13$ । ফলে রেখাটি $x$ –অক্ষের সাথে স্থূলকোণ উৎপন্ন করে।

$(v)$ ও $(vi)$ নং রেখা দুইটির অন্তর্ভুক্ত সূক্ষ্মকোণের সমদ্বিখণ্ডকের সমীকরণ,

$$\frac{8x+15y-12}{\sqrt{8^2+15^2}} = \frac{3x-4y+12}{\sqrt{3^2+(-4)^2}}$$

বা, $\frac{8x+15y-12}{17} = \frac{3x-4y+12}{5}$

# Solution



দৃশ্যকল্প: $I$ $3x - 4y + 12 = 0$

দৃশ্যকল্প: $II$ $8x + 15y - 12 = 0$

(খ) দৃশ্যকল্প:$I$ এবং দৃশ্যকল্প:$II$ সমীকরণদ্বয়ের মধ্যবর্তী কোণের যে সমদ্বিখণ্ডক $x$ –অক্ষের সাথে সূক্ষ্মকোণ উৎপন্ন করে তার ঢাল নির্ণয় করো।

বা, $51x - 68y + 204 = 40x + 75y - 60$

বা, $11x + 264 = 143y$

$\therefore y = \frac{1}{13}x + \frac{24}{13}$ রেখাটির ঢাল $\frac{1}{13}$ ফলে রেখাটি $x$ –অক্ষের সাথে সূক্ষ্মকোণ উৎপন্ন করে।

$\therefore$ নির্ণেয় ঢাল $= \frac{1}{13}$ $\quad (\boldsymbol{Ans})$

# CQ



## Question-8

$$A(2,4), B(3,1), C(4,5); 2x - y + 2 = 0,\ x - 2y + 3 = 0$$

[রাজশাহী বোর্ড '১৭]

(ক) y –অক্ষ এবং $(k, 4)$ বিন্দু থেকে $A(2,4)$ বিন্দুর দূরত্ব সমান হলে $k$ এর মান নির্ণয় করো।

(খ) $C$ বিন্দু থেকে $AB$ সরলরেখার উপর অংকিত লম্বের পাদবিন্দুর স্থানাঙ্ক নির্ণয় করো।

(গ) উদ্দীপকের আলোকে রেখাদ্বয়ের মধ্যবর্তী সূক্ষ্মকোণের সমদ্বিখণ্ডক অক্ষদ্বয়ের সাথে যে ত্রিভুজ গঠন করে তার ক্ষেত্রফল নির্ণয় করো।

# Solution



$$\boldsymbol{A(2,4), B(3,1), C(4,5); 2x - y + 2 = 0,\ \ x - 2y + 3 = 0}$$

(ক) y –অক্ষ এবং $(k, 4)$ বিন্দু থেকে $A(2, 4)$ বিন্দুর দূরত্ব সমান হলে $k$ এর মান নির্ণয় করো।

$y$ –অক্ষ থেকে $A(2, 4)$ বিন্দুর দূরত্ব $= |2| = 2$

$(k, 4)$ বিন্দু থেকে $A(2, 4)$ বিন্দুর দূরত্ব $= \sqrt{(k-2)^2 + (4-4)^2}$

প্রশ্নমতে, $\sqrt{(k-2)^2 + (4-4)^2} = 2$

বা, $(k-2)^2 + 0 = 2^2$

বা, $k^2 - 4k + 4 = 4$

বা, $k^2 - 4k = 0$

$\therefore k = 0, 4 \quad (\boldsymbol{Ans})$

# Solution



$\boldsymbol{A(2,4), B(3,1), C(4,5); 2x - y + 2 = 0,\ x - 2y + 3 = 0}$

(খ) $C$ বিন্দু থেকে $AB$ সরলরেখার উপর অংকিত লম্বের পাদবিন্দুর স্থানাঙ্ক নির্ণয় করো।

$AB$ সরলরেখার সমীকরণ, $\frac{x-2}{2-3} = \frac{y-4}{4-1}$

বা, $\frac{x-2}{-1} = \frac{y-4}{3}$

বা, $3x - 6 = -y + 4$

$\therefore 3x + y - 10 = 0 \ldots\ldots\ldots.(i)$

$(i)$ নং সরলরেখার উপর অঙ্কিত লম্ব রেখার সমীকরণ,

$x - 3y + k = 0 \ldots\ldots\ldots(ii)$

$(ii)$ নং $C(4,5)$ বিন্দুগামী।

$4 - 3 \times 5 + k = 0$

বা, $4 - 15 + k = 0$ $\quad \therefore k = 11$

$k$ এর মান $(ii)$ নং এ বসিয়ে, $x - 3y + 11 = 0 \ldots\ldots\ldots(iii)$

# Solution



$$A(2,4), B(3,1), C(4,5); 2x-y+2=0,\ x-2y+3=0$$

(খ) $C$ বিন্দু থেকে $AB$ সরলরেখার উপর অংকিত লম্বের পাদবিন্দুর স্থানাঙ্ক নির্ণয় করো।

$(i)$ নং কে 3 দ্বারা গুন করে $(iii)$ নং এর সাথে যোগ করে পাই,

$$9x+3y-30+x-3y+11=0$$

বা, $10x-19=0 \qquad \therefore x=\frac{19}{10}$

$x$ এর মান $(iii)$ নং এ বসিয়ে পাই,

$$\frac{19}{10}-3y+11=0$$

বা, $3y=\frac{19+110}{10}$

$$\therefore y=\frac{129}{30}=\frac{43}{10}$$

$\therefore$ পাদবিন্দুর স্থানাঙ্ক $(x,y)=\left(\frac{19}{10},\frac{43}{10}\right)$ $\qquad$ $(\boldsymbol{Ans})$

# Solution



$$A(2,4), B(3,1), C(4,5); 2x - y + 2 = 0,\ x - 2y + 3 = 0$$

(গ) উদ্দীপকের আলোকে রেখাদ্বয়ের মধ্যবর্তী সূক্ষ্মকোণের সমদ্বিখণ্ডক অক্ষদ্বয়ের সাথে যে ত্রিভুজ গঠন করে তার ক্ষেত্রফল নির্ণয় করো।

$2x - y + 2 = 0 \dots\dots\dots (iv)$

$x - 2y + 3 = 0 \dots\dots\dots (v)$

$(iv)$ ও $(v)$ নং এর ক্ষেত্রে, $a_1 = 2, b_1 = -1, a_2 = 1, b_2 = -2$

এখানে, $a_1a_2 + b_1b_2 = 2 \times 1 + (-1)(-2) = 2 + 2 = 4 > 0$

অর্থাৎ, ঋণাত্মক চিহ্ন হতে প্রাপ্ত সমদ্বিখণ্ডকটি হবে সূক্ষ্মকোণের সমদ্বিখণ্ডক।

$(iv)$ ও $(v)$ নং রেখাদ্বয়ের মধ্যবর্তী সূক্ষ্মকোণের সমদ্বিখণ্ডকের সমীকরণ,

$$\frac{2x-y+2}{\sqrt{2^2+(-1)^2}} = -\frac{x-2y+3}{\sqrt{1^2+(-2^2)}}$$

বা, $\frac{2x-y+2}{\sqrt{5}} = -\frac{x-2y+3}{\sqrt{5}}$

বা, $2x - y + 2 = -x + 2y - 3$



# Solution



$$A(2,4), B(3,1), C(4,5); 2x - y + 2 = 0,\ x - 2y + 3 = 0$$

(গ) উদ্দীপকের আলোকে রেখাদ্বয়ের মধ্যবর্তী সূক্ষ্মকোণের সমদ্বিখণ্ডক অক্ষদ্বয়ের সাথে যে ত্রিভুজ গঠন করে তার ক্ষেত্রফল নির্ণয় করো।

বা, $3x - 3y = -5$

বা, $\frac{3x}{-5} - \frac{3y}{-5} = 1$

$\therefore \frac{x}{\frac{-5}{3}} + \frac{y}{\frac{5}{3}} = 1$ ইহা $x$ –অক্ষকে $P(\frac{-5}{3}, 0)$ এবং $y$ –অক্ষকে $Q(0, \frac{5}{3})$ বিন্দুতে ছেদ করে। মূলবিন্দু $O(0,0)$

$\therefore OP = \frac{5}{3}$ এবং $OQ = \frac{5}{3}$

$\therefore\ \Delta OPQ$ এর ক্ষেত্রফল $= \frac{1}{2} \times OP \times OQ$

$= \frac{1}{2} \times \frac{5}{3} \times \frac{5}{3}$

$= \frac{25}{18}$ বর্গ একক। $\quad (\boldsymbol{Ans})$



CQ



## Question-9

$5x - 4y - 1 = 0$ ও $-8x + 7y + 1 = 0$ রেখাদ্বয়ের ছেদবিন্দু ষ্টেশনমাস্টারের কক্ষে অবস্থিত। $4x + 3y - 5 = 0$ রেখা বরাবর রেলপথের একটি লাইন অবস্থিত।

[কুমিল্লা বোর্ড '১৭]

(ক) $(-1, 2)$ এবং $(3, -5)$ বিন্দুগামী সরলরেখার সমীকরণ নির্ণয় করো।

(খ) ষ্টেশনমাস্টারের কক্ষ বিন্দু হতে রেললাইনের উপর অঙ্কিত লম্বের সমীকরণ নির্ণয় করো।

(গ) রেললাইনের সাথে $3x - 4y + 6 = 0$ রেখা দ্বারা উৎপন্ন সূক্ষ্মকোণের সমদ্বিখণ্ডকের সমীকরণ নির্ণয় করো।

# Solution



(ক) $(-1,2)$ এবং $(3,-5)$ বিন্দুগামী সরলরেখার সমীকরণ নির্ণয় করো।

$(-1,2)$ এবং $(3,-5)$ বিন্দুগামী সরলরেখার সমীকরণ,

$$\frac{x+1}{-1-3} = \frac{y-2}{2+5}$$

বা, $\frac{x+1}{-4} = \frac{y-2}{7}$

বা, $7x + 7 = -4y + 8$

$\therefore 7x + 4y = 1$ $\quad (\boldsymbol{Ans})$

# Solution



**$5x - 4y - 1 = 0$ ও $-8x + 7y + 1 = 0$ রেখাদ্বয়ের ছেদবিন্দু ষ্টেশনমাস্টারের কক্ষে অবস্থিত। $4x + 3y - 5 = 0$ রেখা বরাবর রেলপথের একটি লাইন অবস্থিত।** [কুমিল্লা বোর্ড '১৭]

(খ) ষ্টেশনমাস্টারের কক্ষ বিন্দু হতে রেললাইনের উপর অঙ্কিত লম্বের সমীকরণ নির্ণয় করো।

$5x - 4y - 1 = 0 \ldots\ldots\ldots (i)$

$-8x + 7y + 1 = 0 \ldots\ldots\ldots (ii)$

$4x + 3y - 5 = 0 \ldots\ldots\ldots (iii)$

$(i)$ নং কে 7 দ্বারা এবং $(ii)$ নং কে 4 দ্বারা গুন করে যোগ করে পাই,

$35x - 28y - 7 - 32x + 28y + 4 = 0$

বা, $3x - 3 = 0 \quad \therefore x = 1$

$x$ এর মান $(ii)$ নং এ বসিয়ে, $-8.1 + 7y + 1 = 0 \quad \therefore y = 1$

$(i)$ ও $(ii)$ নং রেখার ছেদবিন্দু $(1, 1)$

# Solution



**$5x-4y-1=0$ ও $-8x+7y+1=0$ রেখাদ্বয়ের ছেদবিন্দু ষ্টেশনমাস্টারের কক্ষে অবস্থিত। $4x+3y-5=0$ রেখা বরাবর রেলপথের একটি লাইন অবস্থিত।**

[কুমিল্লা বোর্ড '১৭]

(খ) ষ্টেশনমাস্টারের কক্ষ বিন্দু হতে রেললাইনের উপর অঙ্কিত লম্বের সমীকরণ নির্ণয় করো।

$(iii)$ নং রেখার উপর অঙ্কিত লম্ব রেখার সমীকরণ,

$$3x-4y+k=0 \ldots\ldots\ldots (iv)$$

$(iv)$ নং $(1,1)$ বিন্দুগামী।

$$3.1-4.1+k=0 \qquad \therefore k=1$$

$k$ এর মান $(iv)$ নং এ বসিয়ে পাই,

$$3x-4y+1=0 \qquad (\boldsymbol{Ans})$$

# Solution



**$5x - 4y - 1 = 0$ ও $-8x + 7y + 1 = 0$ রেখাদ্বয়ের ছেদবিন্দু ষ্টেশনমাস্টারের কক্ষে অবস্থিত। $4x + 3y - 5 = 0$ রেখা বরাবর রেলপথের একটি লাইন অবস্থিত।** [কুমিল্লা বোর্ড '১৭]

(গ) রেললাইনের সাথে $3x - 4y + 6 = 0$ রেখা দ্বারা উৎপন্ন সূক্ষ্মকোণের সমদ্বিখণ্ডকের সমীকরণ নির্ণয় করো।

$4x + 3y - 5 = 0 \ldots \ldots \ldots (i)$

$3x - 4y + 6 = 0 \ldots \ldots \ldots (ii)$

এখানে, $a_1a_2 + b_1b_2 = 4 \times 3 + 3(-4) = 0$

$\therefore$ $(i)$ ও $(ii)$ নং সরলরেখা পরস্পর লম্ব।

সুতরাং রেখাদ্বয়ের অন্তর্ভুক্ত প্রতিটি কোণই এক সমকোণ এবং রেখাদ্বয়ের অন্তর্ভুক্ত কোনো সূক্ষ্মকোণ থাকবে না।

$\therefore$ রেললাইনের সাথে $3x - 4y + 6 = 0$ রেখা দ্বারা উৎপন্ন সূক্ষ্মকোণের সমদ্বিখণ্ডকের সমীকরণ নির্ণয় করা সম্ভব নয়।

MCQ



* $A(-2,3), B(-4,2)$ এবং $C(8,6)$ শীর্ষ বিন্দুবিশিষ্ট ত্রিভুজের-

(i) ভরকেন্দ্রের স্থানাঙ্ক $\left(\frac{2}{3}, \frac{11}{3}\right)$

(ii) $AB$ বাহুর মধ্যবিন্দুর স্থানাঙ্ক $\left(-3, \frac{5}{2}\right)$

(iii) $\Delta ABC$ এর ক্ষেত্রফল 4 বর্গ একক

নিচের কোনটি সঠিক?

(ক) i ও ii

(খ) i ও iii

(গ) ii ও iii

(ঘ) i, ii ও iii

# CQ



## Question-10




[চট্টগ্রাম বোর্ড '১৭]

(ক) $(3, 5)$ ও $(6, 7)$ বিন্দুদ্বয়ের সংযোজক রেখার লম্বদ্বিখন্ডকের ঢাল নির্ণয় করো।

(খ) দৃশ্যকল্পের আলোকে $AB$ রেখা হতে $3$ একক দূরবর্তী সমান্তরাল রেখার সমীকরণ নির্ণয় করো।

(গ) দৃশ্যকল্পের মূলবিন্দু ও $AB$ রেখাংশের সমত্রিখন্ডন বিন্দুদ্বয় যে ত্রিভুজ গঠন করে তার ক্ষেত্রফল নির্ণয় করো।

# Solution



(ক) $(3,5)$ ও $(6,7)$ বিন্দুদ্বয়ের সংযোজক রেখার লম্বদ্বিখন্ডকের ঢাল নির্ণয় করো।

$(3,5)$ ও $(6,7)$ বিন্দুদ্বয়ের সংযোজক রেখার ঢাল $= \frac{7-5}{6-3} = \frac{2}{3}$

$\therefore$ লম্বদ্বিখন্ডকের ঢাল $\frac{-1}{\frac{2}{3}} = \frac{-3}{2}$ $(Ans)$

# Solution






(খ) দৃশ্যকল্পের আলোকে $AB$ রেখা হতে 3 একক দূরবর্তী সমান্তরাল রেখার সমীকরণ নির্ণয় করো।

$AB$ রেখার সমীকরণ, $\frac{x-4}{4-0} = \frac{y-0}{0-3}$

বা, $4y = -3x + 12$

$\therefore 3x + 4y - 12 = 0 \ldots\ldots\ldots (i)$

$(i)$ নং রেখার সমান্তরাল রেখার সমীকরণ, $3x + 4y + k = 0 \ldots\ldots\ldots (ii)$

$(i)$ ও $(ii)$ নং সমান্তরাল রেখার মধ্যবর্তী দূরত্ব, $= \frac{|k-(-12)|}{\sqrt{3^2+4^2}} = \frac{|k+12|}{5}$

# Solution






(খ) দৃশ্যকল্পের আলোকে $AB$ রেখা হতে 3 একক দূরবর্তী সমান্তরাল রেখার সমীকরণ নির্ণয় করো।

প্রশ্নমতে, $\frac{|k+12|}{5} = 3$

বা, $\frac{k+12}{5} = \pm 3$

বা, $k = \pm 15 - 12$

$\therefore\ k = 3, -27$

$k$ এর মান $(ii)$ নং এ বসিয়ে পাই,

$$\left.\begin{aligned} 3x + 4y + 3 = 0 \\ 3x + 4y - 27 = 0 \end{aligned}\right\} \quad (\boldsymbol{Ans})$$

# Solution






(গ) দৃশ্যকল্পের মূলবিন্দু ও $AB$ রেখাংশের সমত্রিখন্ডন বিন্দুদ্বয় যে ত্রিভুজ গঠন করে তার ক্ষেত্রফল নির্ণয় করো।

$AB$ রেখাংশকে $2:1$ অনুপাতে অন্তর্বিভক্তকারী বিন্দুর স্থানাঙ্ক,

$$E\left(\frac{2\times0+1\times4}{2+1}, \frac{2\times3+1\times0}{2+1}\right) = \left(\frac{4}{3}, 2\right)$$

$1:2$ অনুপাতে অন্তর্বিভক্তকারী বিন্দুর স্থানাঙ্ক,

$$E\left(\frac{1\times0+2\times4}{1+2}, \frac{1\times3+2\times0}{1+2}\right) = \left(\frac{8}{3}, 1\right)$$

$$\Delta OEF \text{ এর ক্ষেত্রফল} = \frac{1}{2}\begin{vmatrix} 0 & \frac{8}{3} & \frac{4}{3} & 0 \\ 0 & 1 & 2 & 0 \end{vmatrix} = \frac{1}{2}\left(0 + \frac{16}{3} + 0 - 0 - \frac{4}{3} - 0\right) = \frac{1}{2} \times 4 = 2 \text{ বর্গ একক।} \quad (\boldsymbol{Ans})$$

# MCQ



(১) $(-1, \sqrt{3})$ বিন্দুটির পোলার স্থানাঙ্ক- [এইচএসসি পরীক্ষা ২০১৮]

(ক) $\left(-2, -\frac{\pi}{3}\right)$

(খ) $\left(-2, \frac{\pi}{3}\right)$

(গ) $\left(2, \frac{\pi}{3}\right)$

(ঘ) $\left(2, \frac{2\pi}{3}\right)$ ✓

**Solve:** $(x, y) = (-1, \sqrt{3})$

$\therefore r = \sqrt{x^2 + y^2} = \sqrt{1+3} = 2$

$\theta = \tan^{-1}\left(\frac{\sqrt{3}}{-1}\right)$

$= \pi - \tan^{-1}\sqrt{3}$

$= \pi - \frac{\pi}{3} = \frac{2\pi}{3}$

$\therefore$ পোলার স্থানাঙ্ক $(r, \theta) = \left(2, \frac{2\pi}{3}\right)$

# MCQ



(২) কোনো বিন্দুর কার্তেসীয় স্থানাঙ্ক $(1, \sqrt{3})$ হলে বিন্দুটির পোলার স্থানাঙ্ক হবে- [ঢা.বো’ ১৭; দি.বো’ ১৭]

(ক) $\left(2, \frac{\pi}{3}\right)$ ✓

(খ) $\left(2, \frac{2\pi}{3}\right)$

(গ) $\left(2, \frac{-\pi}{3}\right)$

(ঘ) $\left(4, \frac{2\pi}{3}\right)$

**Solve:** $r = \sqrt{x^2 + y^2}$

$(-1, \sqrt{3})$ বিন্দুর ক্ষেত্রে, $r = \sqrt{(-1)^2 + (\sqrt{3})^2}$

$= \sqrt{1+3}$

$= \sqrt{4}$

$= 2$

$\therefore\ \theta = \tan^{-1}\frac{y}{x}$

# MCQ



(৩) $(-\sqrt{2}, -\sqrt{2})$ বিন্দুটির পোলার স্থানাঙ্ক কোনটি? [কু.বো' ১৭]

(ক) $\left(2, \frac{\pi}{4}\right)$

(খ) $\left(2, \frac{3\pi}{4}\right)$

(গ) $\left(2, \frac{5\pi}{4}\right)$ ✓

(ঘ) $\left(2, \frac{7\pi}{4}\right)$

**Solve:**

$r = \sqrt{x^2 + y^2}$ এবং $\theta = \tan^{-1}\frac{y}{x}$

$(-\sqrt{2}, -\sqrt{2})$ বিন্দুর ক্ষেত্রে, $r = \sqrt{(-\sqrt{2})^2 + (-\sqrt{2})^2}$

$= \sqrt{2+2}$

$= \sqrt{4}$

$= 2$

$\theta = \tan^{-1}\left(\frac{-\sqrt{2}}{-\sqrt{2}}\right)$

$= \pi + \tan^{-1}(1)$

$= \pi + \frac{\pi}{4} = \frac{5\pi}{4}$

$\therefore$ পোলার স্থানাঙ্ক $(r, \theta) = \left(2, \frac{5\pi}{4}\right)$

# MCQ



(৪) কোনো বিন্দুর পোলার স্থানাঙ্কের কোটি 90° হলে ঐ বিন্দুর কার্তেসীয় স্থানাঙ্কের ভূজ- [ব.বো'১৭]

(ক) $x = r$

(খ) $x = 0$ ✔

(গ) $y = r$

(ঘ) $y = 0$

**Solve:** পোলার স্থানাঙ্কের কোটি 90° হলে ঐ বিন্দু y অক্ষের উপর অবস্থিত

∴ ঐ বিন্দুর ভূজ $x = 0$

**বিকল্প:**

$\theta = 90°$

$\therefore x = r\cos 90° - 0$

সুতরাং, কার্তেসীয় স্থানাঙ্কের ভূজ $= 0$

# MCQ



(৫) $x$ অক্ষ ও $(-5, -7)$ থেকে $(4, k)$ বিন্দুটির দূরত্ব সমান হলে $k$ এর মান কত? [CU: '13-14, '16-17; BRU: '13-14; MBSTU: '14-15, '13-14; RU: '15-16]

(ক) $\frac{7}{65}$

(খ) $-\frac{65}{70}$

(গ) $\frac{65}{7}$

(ঘ) $-\frac{65}{7}$ ✔

**Solve:** $x$ অক্ষ থেকে $(4, k)$ বিন্দুর দূরত্ব $= k$

$(-5, -7)$ ও $(4, k)$ বিন্দুর দূরত্ব$= \sqrt{(4+5)^2 + (k+7)^2}$

শর্তানুসারে, $k^2 = 9^2 + (k+7)^2$

বা, $k^2 = 81 + k^2 + 49 + 14k$

বা, $-14k = 130$

বা, $k = -\frac{65}{7}$

# MCQ

(৬) $A(1,-2)$ এবং $B(-8,1)$ বিন্দুদ্বয়ের সংযোগ রেখাংশ $BA$ কে $2:1$ অনুপাতে অন্তর্বিভক্তকারী বিন্দুর স্থানাঙ্ক নিচের কোনটি? [কু.বো'১৭]

(ক) $(-5,-1)$

(খ) $(-2,-1)$ ✔

(গ) $(-2,0)$

(ঘ) $(-5,0)$

**Solve:** $m_1 = 2,\quad m_2 = 1$

$x_1 = -8\quad x_2 = 1$

$y_1 = 1\quad y_2 = -2$

অন্তর্বিভক্তকারী বিন্দুর স্থানাঙ্ক $(x,y)$ হলে,

$$x = \frac{2\times 1 + 1\times(-8)}{2+1} = \frac{2-8}{3} = \frac{-6}{3} = -2$$

$$y = \frac{2\times(-2) + 1\times !}{2+1} = \frac{-4+1}{3} = \frac{-3}{3} = -1$$

$(x,y) = (-2,-1)$

# MCQ

(৭) কোনো ত্রিভুজের শীর্ষ বিন্দুসমূহ $(-1,-2), (2,5)$ এবং $(3,10)$ হলে, তার ক্ষেত্রফল?

[DU: '03-04; HSTU: '04-05; RU: '10-11; CU: '12-13, '10-11; JU: '12-13, '09-10; KU: '12-13]

(ক) $10\ sq.units$

(খ) $15\ sq.units$

(গ) $4\ sq.units$ ✔

(ঘ) $18\ sq.units$

**Solve:** ধরি, $A \equiv (-1,-2)$, $B \equiv (2,5)$, $C \equiv (3,10)$ (Vanishing Method)

$\equiv 0,0$ $\equiv 3,7$ $\equiv 4,12$

$$\Delta \equiv \frac{1}{2}(36-28) = \frac{1}{2} \times 8 = 4 \text{ বর্গ একক}$$

# MCQ

(৮) $3x - 5y + 1 = 0$ সরলরেখার ঢাল- [রা.বো, '১৭]

(ক) $-\frac{5}{3}$

(খ) $\frac{5}{3}$

(গ) $-\frac{3}{5}$

(ঘ) $\frac{3}{5}$ ✔

**Solve:** $3x - 5y + 1 = 0$

বা, $5y = 3x + 1$

বা, $y = \frac{3}{5}x + \frac{1}{5}$

সরলরেখার সাধারণ সমীকরণ, $y = mx + c$ এর সাথে তুলনা করে পাই,

ঢাল, $m = \frac{3}{5}$

# MCQ



(৯) $3x + 4y + 1 = 0$ রেখার ঢাল কোনটি? [য.বো. '১৭]

(ক) $-\frac{4}{3}$ (খ) $-\frac{3}{4}$

(গ) $\frac{3}{4}$ (ঘ) $\frac{4}{3}$

**Solve:** প্রদত্ত রেখার সমীকরণ,

$$3x + 4y + 1 = 0$$

$$\Rightarrow 4y = -3x - 1$$

$$\Rightarrow y = -\frac{3}{4}x - \frac{1}{4}$$ যা $y = mx + c$ সমীকরণের অনুরূপ।

$\therefore$ উক্ত রেখার ঢাল, $m = -\frac{3}{4}$

# MCQ



(১০) $y = -7x + 9$ রেখার সাথে লম্ব রেখার নতি কত? [ঢা.বো '১৭]

(ক) $\frac{1}{7}$ ✔

(খ) $-\frac{1}{7}$

(গ) $-7$

(ঘ) $7$

**Solve:**

$y = -7x + 9$ রেখার নতি, $m_1 = 7$

উক্ত রেখায় লম্বরেখার নতি $m_2$ হলে আমরা জানি,

$m_1 . m_2 = -1$

বা, $-7 . m_2 = -1$

$\therefore m_2 = \frac{1}{7}$

# MCQ



** উদ্দীপকের আলোকে (১১ ও ১২) নং প্রশ্নের উত্তর দাও:




$AB$ রেখার সমীকরণ $6x - 4y + 24 = 0$ এবং $AP = PB$

(১১) $CD$ রেখার ঢাল কত? [কু.বো. '১৯]

(ক) $-\frac{3}{2}$ (খ) $\frac{3}{2}$

(গ) $-\frac{2}{3}$ ✔ (ঘ) $\frac{2}{3}$

**Solve:** $AB$ রেখার সমীকরণ $6x - 4y + 24 = 0$

বা, $4y = 6x + 24$

বা, $y = \frac{6}{4}x + 6$

$AB$ রেখার ঢাল $= \frac{3}{2}$

$\because CD \perp AB$ $\therefore CD$ রেখার ঢাল$= -\frac{1}{\frac{3}{2}} = -\frac{2}{3}$

# MCQ



(১২) OP রেখার সমীকরণ কোনটি? [কু.বো'১৯]

(ক) $y = -\frac{2}{3}x$

(খ) $y = -\frac{3}{2}x$ ✓

(গ) $y = \frac{2}{3}x$

(ঘ) $y = \frac{3}{2}x$

**Solve :** $AB$ রেখার সমীকরণ, $6x - 4y + 24 = 0$

বা, $6x - 4y = -24$

বা, $\frac{6x}{-24} - \frac{4y}{-24} = 1$

বা, $\frac{x}{-4} + \frac{y}{6} = 1$

$\therefore$ $A$ বিন্দুর স্থানাঙ্ক $(-4,0)$

$B$ বিন্দুর স্থানাঙ্ক $(0,6)$

$\because AP = PB$

$P$ বিন্দুর স্থানাঙ্ক $\left(\frac{-4+0}{2}, \frac{0+6}{2}\right) = (-2,3)$

$\therefore$ $OP$ রেখার সমীকরণ, $y = \frac{3}{-2}.x$

$$\therefore y = \frac{3}{-2}x$$

# MCQ



** উদ্দীপকের আলোকে (১৩ ও ১৪) নং প্রশ্নের উত্তর দাও:




(১৩) $AB$ এর ঢাল কত? [ঢা.বো. '১৯]

(ক) $\frac{4}{3}$

(খ) $\frac{3}{4}$

(গ) $-\frac{3}{4}$ ✔

(ঘ) $-\frac{4}{3}$

**Solve:** $A(-4,0)$ ও $B(0,-3)$ বিন্দুদ্বয়ের সংযোগ রেখার ঢাল,

$$m_{AB} = \frac{0-(-3)}{-4-0} = -\frac{3}{4}$$

# MCQ



(১৪) মূল বিন্দু থেকে AB রেখার লম্ব দূরত্ব হলো – [ঢা.বো'১৯]

(ক) 5

(খ) 3

(গ) $\frac{12}{5}$ ✓

(ঘ) $\frac{12}{25}$

**Solve :** $AB$ রেখার সমীকরণ, $\frac{x}{-4}+\frac{y}{-3}=1$

$\therefore 3x+4y+12=0 \ldots\ldots\ldots\ldots(1)$

মূলবিন্দু $(0,0)$ হতে $(1)$ নং রেখার লম্ব দূরত্ব $=\left|\frac{12}{\sqrt{3^2+4^2}}\right|=\frac{12}{5}$

# MCQ



ব্যাখ্যাঃ

$$x\left(x+\frac{x}{4}\right)=0 \implies x^2+4=0 \implies x^2=-4 \therefore x=\pm\sqrt{-4}=\pm 2$$

উদ্দীপকের আলোকে ৩৮ ও ৩৯ নং প্রশ্নের উত্তর দাওঃ

$5x^2-2x+1=0$ সমীকরণের দুটি মূল $\alpha$ , $\beta$

38. মূলদ্বয়ের যোগফল $\alpha+\beta=?$

a) $-\frac{2}{3}$ b) $-\frac{5}{2}$ ✓c) $\frac{2}{5}$ d) $\frac{5}{2}$

ব্যাখ্যাঃ

$$\alpha+\beta=-\frac{-2}{5}=\frac{2}{5}$$

# MCQ



39. $(\alpha + \beta)^2$ ও $(\alpha - \beta)^2$ মূলবিশিষ্ট সমীকরণে $x$ এর সহগ কত ?

a) 200 b) 250 c) 300 d) 400

ব্যাখ্যাঃ

$$(\alpha + \beta)^2 = \frac{4}{25} = 4 \text{ এবং } \alpha\beta = \frac{1}{5}$$

$$\therefore (\alpha - \beta)^2 = (\alpha + \beta)^2 - 4\alpha\beta = \frac{4}{25} - \frac{4}{5} = \frac{-16}{25}$$

$$x^2 - \left(\frac{4}{25} - \frac{16}{25}\right)x + \frac{4}{25}\left(-\frac{16}{25}\right) = 0$$

$$\Rightarrow x^2 + \frac{12}{25}x - \frac{64}{625} = 0$$

$$\therefore 625x^2 + 300x - 64 = 0$$

# MCQ



উদ্দীপকের আলোকে ৩৮ ও ৩৯ নং প্রশ্নের উত্তর দাওঃ

$x^2 - 5x + 6 = 0$ একটি দ্বিঘাত সমীকরণ।

40. $x^2 - 5x + 6 = 0$ সমীকরণের মূলদ্বয় $\alpha$ , $\beta$ হলে $\alpha + \beta = ?$

$a)\ -5$ $b)\ -4$ $c)\ 5$ $d)\ 6$

ব্যাখ্যাঃ $\alpha + \beta = -\frac{-5}{1} = 5$

41. $x^2 - 5x + 6 = 0$ সমীকরণের মূলদ্বয় $a, b$ হলে $a^2 + b^2 = ?$

$a)\ 11$ $b)\ 13$ $c)\ 25$ $d)\ 36$

ব্যাখ্যাঃ $a + b = -\frac{-5}{1} = 5$ এবং $ab = \frac{6}{1} = 6$

$\therefore a^2 + b^2 = (a+b)^2 - 2ab = 5^2 - 2 \times 6 = 13$

# কণিক



কণিকে আলোচনার প্রধান বিষয় সমূহ:

1. উপবৃত্ত (Ellipse)
2. পরাবৃত্ত (Parabola)
3. অধিবৃত্ত (Hyperbola)




এছাড়াও প্রয়োজন-

1. বৃত্ত (Circle)
2. একজোড়া সরলরেখা (Straight line)

# কণিক











পরাবৃত্ত

AD এর সমান্তরাল করে EF ছেদন করা হলে পরাবৃত্ত পাওয়া যায়

# কণিক



| কণিক | চিত্র | উৎকেন্দ্রিকতা (e) | সমীকরণ |
|---|---|---|---|
| বৃত্ত (Circle) | | $e = 0$ | $x^2 + y^2 = r^2$ |
| উপবৃত্ত (Ellipse) | | $0 < e < 1$ | $\frac{x^2}{a^2} + \frac{y^2}{b^2} = 1; a > b$ |
| পরাবৃত্ত(Parabola) | | $e = 1$ | $y^2 = 4ax$ |
| অধিবৃত্ত(Hyperbola) | | $e > 1$ | $\frac{x^2}{a^2} - \frac{y^2}{b^2} = 1; a > b$ |
| একজোড়া সরলরেখা (Straight line) | | $e = \infty$ | $(a_1x + b_1 + c)(a_2 + b_2 + c) = 0$ |

DOWNLOAD THE APP

# কণিক

10 MINUTE SCHOOL

## উৎকেন্দ্রিকতা ( e ):

- ✓ একে e দ্বারা প্রকাশ করা হয়।
- ✓ বক্রতা প্রাপ্ত হওয়ার ধর্ম




## কণিকঃ

কণিক একটি স্থির বিন্দু এবং একটি নির্দিষ্ট সরলরেখা হতে নির্দিষ্ট অনুপাত বজায় রেখে সঞ্চারণশীল বিন্দু সমূহের সেটকে কণিক বলে।

# কণিক



$$\frac{SP}{PM} = e$$

$$\Rightarrow SP = e.PM$$

$$\Rightarrow \sqrt{(x-\alpha)^2 + (y-\beta)^2} = e.\frac{|lx + my + c|}{\sqrt{l^2 + m^2}}$$

$$\Rightarrow (x-\alpha)^2 + (y-\beta)^2 = e.\frac{(lx + my + c)^2}{l^2 + m^2}$$

$$\Rightarrow ax^2 + by^2 + 2hxy + 2gx + 2fy + c = 0$$ [কণিকের সাধারণ সমীকরণ]

# কণিক



## পরাবৃত্তঃ

✓ উৎকেন্দ্রিকতা, $e = 1$

এখানে,

MZ= দিকাক্ষ/নিয়ামক রেখা

এটি $x$ –অক্ষের সমান্তরাল হওয়ায় $x = -a \quad \therefore x + a = 0$

উপকেন্দ্র/ফোকাস $S(a, 0)$

শীর্ষবিন্দু $(0,0)$

দিকাক্ষের/নিয়ামক রেখার পাদবিন্দু, $Z(-a, 0)$

LL’= উপকেন্দ্রিক লম্ব



# কণিক



## পরাবৃত্তঃ

উপকেন্দ্রিক লম্বের পাদবিন্দু $L(a, 2a), L'(a, -2a)$

$$SP = e.PM$$

$$\Rightarrow SP = PM \; [e = 1]$$

$$\Rightarrow \sqrt{(x-a)^2 + (y-0)^2} = \frac{|x+a|}{\sqrt{1^2}}$$

$$\Rightarrow (x-a)^2 + y^2 = (x+a)^2$$

$$\Rightarrow y^2 = (x+a)^2 - (x-a)^2$$

$$\therefore y^2 = 4ax$$

# কণিক



## পরাবৃত্তঃ

প্রয়োজনীয় বিষয়বস্তু-

১. পরাবৃত্তের রাশিমালা

২. পরাবৃত্তের সমীকরণ

৩. পরাবৃত্তের উপকেন্দ্রিক লম্বের দূরত্ব নির্ণয়

# কণিক



**পরাবৃত্তঃ**

1. $y^2 = 8x$

$= 4.2.x$

$\therefore a = 2$

2. $y^2 = 20x$

$= 4.5.x$

$\therefore a = 5$

3. $y^2 = 24x$

$= 4.6.x$

$\therefore a = 6$



# পরাবৃত্ত



## পরাবৃত্তঃ

পরাবৃত্তের আদর্শ সমীকরণঃ

$$y^2 = 4ax$$



# পরাবৃত্ত



$x^2 = 4ay$




$(x-1)^2 = 4ay$

1,0




এখানে

$x = 0$ ধরলে, $y = 0$

$y = 0$ ধরলে, $x = 1$

# পরাবৃত্ত



$y^2 = 4a(x-1)$




$(y-1)^2 = 4ax$



# পরাবৃত্ত



$x^2 = 4a(y-1)$




$y^2 = -4ax$




অর্থাৎ ঋণাত্মক হলে বিপরীত হবে

# পরাবৃত্ত



$x^2 = -4ay$



DOWNLOAD THE APP

# পরাবৃত্ত

10 MINUTE SCHOOL

## পরাবৃত্তের রাশিমালা




MZ= দিকাক্ষরেখা

Z= নিয়ামক রেখার পাদবিন্দু

S= Focus/ উপকেন্দ্র(-a,0)

LĹ= উপকেন্দ্রিক লম্ব

A= মূলবিন্দু

LS=SĹ=2a

L= (a,2a)

Ĺ=(a,2a)

AZ=AS=a

# পরাবৃত্ত



উদাহরণঃ

$* \, y^2 = 8x$

$= 4.2.x$

$a = 2$



# পরাবৃত্ত



উদাহরণঃ

$* \; y^2 = 20x$

$= 4.5.x$

$a = 5$



# পরাবৃত্ত



দ্বিকাক্ষ রেখার সমীকরণঃ

$x = -a$ [y- অক্ষের সমান্তরাল]

উপকেন্দ্রিক লম্বের সমীকরণঃ

$x = a$ [y- অক্ষের সমান্তরাল]

অক্ষরেখাঃ ফোকাস, শীর্ষবিন্দু, দ্বিকাক্ষরেখার পাদবিন্দু যে রেখার উপর অবস্থিত থাকে তাকে অক্ষরেখা বলে

সাধারণত ঘাত 1 হলে , পরাবৃত্ত ঐ রেখা বরাবর হবে।

$y = 0$ [x- এর ক্ষেত্রে]

শীর্ষ স্পর্শকের সমীকরণ, x=0

এবং y- অক্ষ রেখার সমীকরণ, y=0

# পরাবৃত্ত



$$* \; y^2 = 36x$$
$$= 4.9.x$$



# পরাবৃত্ত



$*x^2 = 4y$



# পরাবৃত্ত



$$x^2 = 12y$$
$$= 4.3y$$



# পরাবৃত্ত



$$(y-2)^2 = 8(x+3)$$

$\Rightarrow (y-2)^2 = 4.2.(x+3)$

$\Rightarrow y^2 = 4.A.X$

এখানে, y=y-2

$A = 2$

$x = x + 3$




$$y^2 = 4Ax$$

# পরাবৃত্ত



**শীর্ষবিন্দু:**

এখানে, শীর্ষবিন্দু A

অর্থাৎ $x = 0$

$\Rightarrow x + 3 = 0$

$\Rightarrow x = -3$

এবং $y = 0$

$\Rightarrow y - 2 = 0$

$\Rightarrow y = 2$

$\therefore A(-3,2)$

# পরাবৃত্ত



**উপকেন্দ্র $s$ =?**

$$s = (A, 0)$$

| | |
|---|---|
| $x = A$ | $y = 0$ |
| $\Rightarrow x + 3 = 2$ | $\Rightarrow y - 2 = 0$ |
| $\Rightarrow x = -1$ | $\Rightarrow y = 2$ |

$$s = (-1, 2)$$

**দিকাক্ষ রেখার পাদবিন্দু z=?**

| | |
|---|---|
| $z(-A, 0)$ | |
| $x = A$ | $y = 0$ |
| $\Rightarrow x + 3 = -2$ | $\Rightarrow y - 2 = 0$ |
| $\Rightarrow x = -5$ | $\Rightarrow y = 2$ |

DOWNLOAD THE APP

# পরাবৃত্ত

10 MINUTE SCHOOL

উপকেন্দ্রিক লম্বের প্রান্তবিন্দু ?

$L\ (A, 2A)$

$x = A$

$\Rightarrow x + 3 = 2$

$\Rightarrow x = -1$

$Y = 2A$

$\Rightarrow Y - 2 = 2.2$

$\Rightarrow Y = 6$

$\therefore L\ (-1,6)$

$\acute{L}(A, -2A)$

$x = A$

$\Rightarrow x + 3 = 2$

$\Rightarrow x = -1$

$Y = 2A$

$\Rightarrow Y - 2 = 4$

$\Rightarrow Y = -2$

$\therefore \acute{L}(-1,2)$

# পরাবৃত্ত



$$(y-1)^2 = 4(x+3)$$

$$\Rightarrow (y-1)^2 = 4.1.(x+3)$$

$$\Rightarrow y^2 = 4.A.,X$$

এখানে, $Y = y - 1$

$A = 1$

$x = x + 3$

**শীর্ষবিন্দু A**

| | |
|---|---|
| $x = 0$ | $y = 0$ |
| $\Rightarrow x + 3 = 0$ | $\Rightarrow y - 1 = 0$ |
| $\Rightarrow x = -3$ | $\Rightarrow y = 1$ |

$$\therefore A(-3,1)$$

# পরাবৃত্ত



## শীর্ষবিন্দু S

$S = (A, 0)$

$x = -A$
$\Rightarrow x + 3 = 1$
$\Rightarrow x = -2$

$y = 0$
$\Rightarrow y - 1 = 0$
$\Rightarrow y = 1$

## দিকাক্ষরেখার পাদবিন্দু Z

$z = (-A, 0)$

$x = -A$
$\Rightarrow x + 3 = -1$
$\Rightarrow x = -2$

$y = 0$
$\Rightarrow y - 1 = 0$
$\Rightarrow y = 1$

$\therefore Z(-4,1)$

# কণিক



## কণিক (পরাবৃত্ত)

- রাশিমালা (খ, MCQ)
- সমীকরণ নির্ণয় (গ, MCQ)
- উপকেন্দ্রিক দূরত্ব (ক, MCQ)

# Problems



1. $x^2 = 4ay$



# Problems



2. $y^2 = 4ax$

উপকেন্দ্রিক লম্বের সমীকরণ, $x = a$

নিয়ামক রেখার সমীকরণ, $x = -a$

অক্ষ রেখার সমীকরণ, $y = 0$

শীর্ষবিন্দুতে স্পর্শকের সমীকরণ, $x = 0$



# Problems



**3. $3y^2 - 10x - 12y - 18 = 0$ পরাবৃত্তের শীর্ষবিন্দু, উপকেন্দ্র, উপকেন্দ্রিক লম্ব, অক্ষরেখা ও নিয়ামক রেখার সমীকরণ নির্ণয় কর।**

সমাধানঃ

$$3y^2 - 10x - 12y - 18 = 0$$

$$\Rightarrow 3y^2 - 12y = 10x + 18$$

$$\Rightarrow 3(y^2 - 4y) = 10x + 18$$

$$\Rightarrow 3(y^2 - 2.y.2 + 2^2) = 10x + 18 + 12$$

$$\Rightarrow 3(y-2)^2 = 10x + 30$$

$$\Rightarrow 3(y-2)^2 = 10(x+3)$$



# Problems



**3.** $3y^2 - 10x - 12y - 18 = 0$ **পরাবৃত্তের শীর্ষবিন্দু, উপকেন্দ্র, উপকেন্দ্রিক লম্ব, অক্ষরেখা ও নিয়ামক রেখার সমীকরণ নির্ণয় কর।**

সমাধানঃ

$$\Rightarrow (y-2)^2 = \frac{10}{3}(x+3)$$

$$\Rightarrow (y-2)^2 = 4.\frac{10}{4.3}(x+3)$$

$$\Rightarrow (y-2)^2 = 4.\frac{5}{6}(x+3)$$

$$\Rightarrow Y^2 = 4AX$$

যেখানে,

$$Y = y-2\,,\ A = \frac{5}{6}\,,\ X = x+3$$



# Problems



**3. $3y^2 - 10x - 12y - 18 = 0$ পরাবৃত্তের শীর্ষবিন্দু, উপকেন্দ্র, উপকেন্দ্রিক লম্ব, অক্ষরেখা ও নিয়ামক রেখার সমীকরণ নির্ণয় কর।**

রাশিমালা নির্ণয়

সমাধানঃ

শীর্ষবিন্দু (A) নির্ণয়ঃ

$X = 0$ এবং $Y = 0$

$\Rightarrow x + 3 = 0$ | $\Rightarrow y - 2 = 0$

$\therefore x = -3$ | $\therefore y = 2$

$\therefore A(-3, 2)$

উপকেন্দ্র (S) নির্ণয়ঃ

$X = A$ এবং $Y = 0$

$\Rightarrow x + 3 = \frac{5}{6}$ | $\Rightarrow y - 2 = 0$

$\therefore x = -\frac{13}{6}$ $\quad \therefore y = 2$

$\therefore S(-\frac{13}{6}, 2)$

উপকেন্দ্রিক লম্বের সমীকরণঃ

$X = A \Rightarrow x + 3 = \frac{5}{6} \Rightarrow x = -\frac{13}{6} \quad \therefore 6x + 13 = 0$

অক্ষরেখার সমীকরণঃ

$Y = 0 \Rightarrow y - 2 = 0 \quad \therefore y = 2$

নিয়ামক রেখার সমীকরণঃ

$X = -A \Rightarrow x + 3 = \frac{-5}{6} \Rightarrow x = -\frac{23}{6} \quad \therefore 6x + 23 = 0$

# Problems



**4.** $y^2 = 4y + 4x - 8$ **পরাবৃত্তের শীর্ষবিন্দু, উপকেন্দ্র, উপকেন্দ্রিক লম্ব, অক্ষরেখা ও নিয়ামক রেখার সমীকরণ নির্ণয় কর।**

সমাধানঃ

$$y^2 = 4y + 4x - 8$$

$$\Rightarrow y^2 - 4y = 4x - 8$$

$$\Rightarrow y^2 - 2.y.2 + 2^2 = 4x - 8 + 4$$

$$\Rightarrow (y-2)^2 = 4x - 4$$

$$\Rightarrow (y-2)^2 = 4(x-1)$$

$$\Rightarrow (y-2)^2 = 4.1(x-1)$$

$$\Rightarrow Y^2 = 4AX$$




যেখানে,

$$Y = y - 2,\ A = 1,\ X = x - 1$$

# Problems



**4.** $y^2 = 4y + 4x - 8$ **পরাবৃত্তের শীর্ষবিন্দু, উপকেন্দ্র, উপকেন্দ্রিক লম্ব, অক্ষরেখা ও নিয়ামক রেখার সমীকরণ নির্ণয় কর।**

সমাধানঃ

রাশিমালা নির্ণয়

শীর্ষবিন্দু (A) নির্ণয়ঃ

$X = 0$ এবং $Y = 0$

$\Rightarrow x - 1 = 0$ | $\Rightarrow y - 2 = 0$

$\therefore x = 1$ | $\therefore y = 2$

$\therefore A(1, 2)$

উপকেন্দ্র (S) নির্ণয়ঃ

$X = A$ এবং $Y = 0$

$\Rightarrow x - 1 = 1$ $\quad \Rightarrow y - 2 = 0$

$\therefore x = 2$ $\quad \therefore y = 2$

$\therefore S(2, 2)$

উপকেন্দ্রিক লম্বের সমীকরণঃ

$X = A \Rightarrow x - 1 = 1 \Rightarrow x = 2 \quad \therefore x - 2 = 0$

অক্ষরেখার সমীকরণঃ

$Y = 0 \Rightarrow y - 2 = 0 \quad \therefore y = 2$

নিয়ামক রেখার সমীকরণঃ

$X = -A \Rightarrow x - 1 = -1 \quad \therefore x = 0$

# Problems



**4. $y^2 = 4y + 4x - 8$ পরাবৃত্তের শীর্ষবিন্দু, উপকেন্দ্র, উপকেন্দ্রিক লম্ব, অক্ষরেখা ও নিয়ামক রেখার সমীকরণ নির্ণয় কর।**

সমাধানঃ

## প্রশ্ন বহির্ভূত অতিরিক্ত রাশিমালা নির্ণয়

নিয়ামক রেখার পাদবিন্দু নির্ণয়ঃ

$X = -A$ এবং $Y = 0$

$\Rightarrow x - 1 = -1$ | $\Rightarrow y - 2 = 0$

$\therefore x = 0$ | $\therefore y = 2$

$\therefore Z(0, 2)$

উপকেন্দ্রিক লম্বের পাদবিন্দুঃ

$X = A$ এবং $Y = \pm 2A$

$\Rightarrow x - 1 = 1$ $\quad$ $\Rightarrow y - 2 = \pm 2.1$

$\therefore x = 2$ $\quad$ $\therefore y = 4, 0$

$\therefore L(2, 4)$ এবং $L'(2, 0)$

উপকেন্দ্রিক লম্বের দৈর্ঘ্যঃ

$\therefore \mathrm{LL}' = 4\mathrm{a} = 4.1 = 4$

শীর্ষে স্পর্শকের সমীকরণঃ

$X = 0$

$\therefore x - 1 = 0$

# Problems



**5. $y^2 + 8x - 2y - 23 = 0$ পরাবৃত্তের শীর্ষবিন্দু, উপকেন্দ্র, উপকেন্দ্রিক লম্ব, অক্ষরেখা ও নিয়ামক রেখার সমীকরণ নির্ণয় কর।**

সমাধানঃ




$y^2 = 4Ax$

$$y^2+8x-2y-23=0$$

$$\Rightarrow y^2-2y = 23-8x$$

$$\Rightarrow y^2-2.y.1+1^2 = 23-8x+1$$

$$\Rightarrow (y-1)^2 = -8(x-3)$$

$$\Rightarrow (y-1)^2 = 4.(-2)(x-3)$$

$$\Rightarrow Y^2 = 4AX$$

যেখানে,

$Y = y-1$ , $A = -2$ , $X = x-3$

# Problems



**5. $y^2 + 8x - 2y - 23 = 0$ পরাবৃত্তের শীর্ষবিন্দু, উপকেন্দ্র, উপকেন্দ্রিক লম্ব, অক্ষরেখা ও নিয়ামক রেখার সমীকরণ নির্ণয় কর।**

রাশিমালা নির্ণয়

সমাধানঃ

শীর্ষবিন্দু (A) নির্ণয়ঃ

$X = 0$ এবং $Y = 0$

$\Rightarrow x - 3 = 0$ | $\Rightarrow y - 1 = 0$

$\therefore x = 3$ | $\therefore y = 1$

$\therefore A(3, 1)$

উপকেন্দ্র (S) নির্ণয়ঃ

$X = A$ এবং $Y = 0$

$\Rightarrow x - 3 = -2$ $\quad \Rightarrow y - 1 = 0$

$\therefore x = 1$ $\quad \therefore y = 1$

$\therefore S(1, 1)$

উপকেন্দ্রিক লম্বের সমীকরণঃ

$X = A \quad \Rightarrow x - 3 = -2 \quad \Rightarrow x = 1 \quad \therefore x - 1 = 0$

অক্ষরেখার সমীকরণঃ

$Y = 0 \quad \Rightarrow y - 1 = 0 \quad \therefore y = 1$

নিয়ামক রেখার সমীকরণঃ

$X = -A \quad \Rightarrow x - 3 = -(-2) \quad \therefore x - 5 = 0$

# Problems



**6. $x^2 + 2y - 8x + 7 = 0$ পরাবৃত্তের শীর্ষবিন্দু, উপকেন্দ্র, উপকেন্দ্রিক লম্ব, অক্ষরেখা ও নিয়ামক রেখার সমীকরণ নির্ণয় কর।**

সমাধানঃ

$$x^2 + 2y - 8x + 7 = 0$$

$$\Rightarrow x^2 - 8x = -2y - 7$$

$$\Rightarrow x^2 - 2.x.4 + 16 = -2y - 7 + 16$$

$$\Rightarrow (x-4)^2 = -2y + 9$$

$$\Rightarrow (x-4)^2 = -2\left(y - \frac{9}{2}\right)$$

$$\Rightarrow (x-4)^2 = 4.\left(-\frac{1}{2}\right).\left(y - \frac{9}{2}\right)$$




$$X^2 = 4Ay$$

$$\Rightarrow X^2 = 4AY$$

যেখানে, $X = x - 4$, $A = -\frac{1}{2}$, $Y = y - \frac{9}{2}$

# Problems



**6. $x^2 + 2y - 8x + 7 = 0$ পরাবৃত্তের শীর্ষবিন্দু, উপকেন্দ্র, উপকেন্দ্রিক লম্ব, অক্ষরেখা ও নিয়ামক রেখার সমীকরণ নির্ণয় কর।**

রাশিমালা নির্ণয়

সমাধানঃ

শীর্ষবিন্দু (A) নির্ণয়ঃ

$X = 0$ এবং $Y = 0$

$\Rightarrow x - 4 = 0$ | $\Rightarrow y - \frac{9}{2} = 0$

$\therefore x = 4$ | $\therefore y = \frac{9}{2}$

$\therefore A\left(4, \frac{9}{2}\right)$

উপকেন্দ্র (S) নির্ণয়ঃ

$X = 0$ এবং $Y = A$

$\Rightarrow x - 4 = 0$ $\quad \Rightarrow y - \frac{9}{2} = -\frac{1}{2}$

$\therefore x = 4$ $\quad \therefore y = 4$

$\therefore S(4, 4)$

উপকেন্দ্রিক লম্বের সমীকরণঃ

$Y = A \quad \Rightarrow y - \frac{9}{2} = -\frac{1}{2} \quad \Rightarrow y = 4 \quad \therefore y - 4 = 0$

অক্ষরেখার সমীকরণঃ

$X = 0 \quad \Rightarrow x - 4 = 0 \quad \therefore x = 4$

নিয়ামক রেখার সমীকরণঃ

$Y = -A \quad \Rightarrow y - \frac{9}{2} = -\left(-\frac{1}{2}\right) \quad \therefore y - 5 = 0$

# Problems



**7.** $(x-4)^2 = -4(y-5)$ **পরাবৃত্তের শীর্ষবিন্দু, উপকেন্দ্র, উপকেন্দ্রিক লম্ব, অক্ষরেখা ও নিয়ামক রেখার সমীকরণ নির্ণয় কর।**

সমাধানঃ

$$(x-4)^2 = -4(y-5)$$

$$\Rightarrow (x-4)^2 = 4.(-1).(y-5)$$

$$\Rightarrow \mathrm{X}^2 = 4\mathrm{AY}$$

যেখানে,

$$\mathrm{X} = \mathrm{x} - 4\,,\ \mathrm{A} = -1\,,\ \mathrm{Y} = \mathrm{y} - 5$$



# Problems



**7. $(x-4)^2 = -4(y-5)$ পরাবৃত্তের শীর্ষবিন্দু, উপকেন্দ্র, উপকেন্দ্রিক লম্ব, অক্ষরেখা ও নিয়ামক রেখার সমীকরণ নির্ণয় কর।**

রাশিমালা নির্ণয়

সমাধানঃ

শীর্ষবিন্দু (A) নির্ণয়ঃ

$X = 0$ এবং $Y = 0$

$\Rightarrow x - 4 = 0$ | $\Rightarrow y - 5 = 0$

$\therefore x = 4$ | $\therefore y = 5$

$\therefore A(4, 5)$

উপকেন্দ্র (S) নির্ণয়ঃ

$X = 0$ এবং $Y = A$

$\Rightarrow x - 4 = 0$ $\quad \Rightarrow y - 5 = -1$

$\therefore x = 4$ $\quad \therefore y = 4$

$\therefore S(4, 4)$

উপকেন্দ্রিক লম্বের সমীকরণঃ

$Y = A \Rightarrow y - 5 = -1 \Rightarrow y = 4 \quad \therefore y - 4 = 0$

অক্ষরেখার সমীকরণঃ

$X = 0 \Rightarrow x - 4 = 0 \quad \therefore x = 4$

নিয়ামক রেখার সমীকরণঃ

$Y = -A \Rightarrow y - 5 = -(-1) \quad \therefore y - 6 = 0$

# Problems



**8.** $5x^2 + 15x - 10y - 4 = 0$ **পরাবৃত্তের শীর্ষবিন্দু, উপকেন্দ্র, উপকেন্দ্রিক লম্ব, অক্ষরেখা ও নিয়ামক রেখার সমীকরণ নির্ণয় কর।**

সমাধানঃ

$$5x^2 + 15x - 10y - 4 = 0$$

$$\Rightarrow 5x^2 + 15x = 10y + 4$$

$$\Rightarrow 5(x^2 + 3x) = 10y + 4$$

$$\Rightarrow 5\left(x^2 + 2.x.\frac{3}{2} + \frac{9}{4}\right) = 10y + 4 + \frac{45}{4}$$

$$\Rightarrow 5\left(x + \frac{3}{2}\right)^2 = 10y + \frac{61}{4}$$



# Problems



**8. $5x^2 + 15x - 10y - 4 = 0$ পরাবৃত্তের শীর্ষবিন্দু, উপকেন্দ্র, উপকেন্দ্রিক লম্ব, অক্ষরেখা ও নিয়ামক রেখার সমীকরণ নির্ণয় কর।**

সমাধানঃ

$$\Rightarrow 5\left(x + \frac{3}{2}\right)^2 = 10\left(y + \frac{61}{4}\right)$$

$$\Rightarrow \left(x + \frac{3}{2}\right)^2 = 2\left(y + \frac{61}{4}\right)$$

$$\Rightarrow \left(x + \frac{3}{2}\right)^2 = \frac{4.1}{2}\left(y + \frac{61}{4}\right)$$

$$\Rightarrow X^2 = 4AY$$

যেখানে,

$$X = x + \frac{3}{2}\ ,\ A = \frac{1}{2}\ ,\ Y = y + \frac{61}{40}$$

# Problems



**8.** $5x^2 + 15x - 10y - 4 = 0$ **পরাবৃত্তের শীর্ষবিন্দু, উপকেন্দ্র, উপকেন্দ্রিক লম্ব, অক্ষরেখা ও নিয়ামক রেখার সমীকরণ নির্ণয় কর।**

সমাধানঃ

শীর্ষবিন্দু (A) নির্ণয়ঃ

$X = 0$ এবং $Y = 0$

$\Rightarrow x + \frac{3}{2} = 0 \qquad \Rightarrow y + \frac{61}{40} = 0$

$\therefore x = -\frac{3}{2} \qquad \therefore y = -\frac{61}{40}$

$\therefore A\left(-\frac{3}{2}, -\frac{61}{40}\right)\left(4, \frac{9}{2}\right)$

উপকেন্দ্র (S) নির্ণয়ঃ

$X = 0$ এবং $Y = A$

$\Rightarrow x + \frac{3}{2} = 0 \qquad \Rightarrow y + \frac{61}{40} = \frac{1}{2}$

রাশিমালা নির্ণয়

$\therefore x = -\frac{3}{2} \qquad \therefore y = -\frac{61}{40}$

$\therefore S\left(-\frac{3}{2}, -\frac{61}{40}\right)$

উপকেন্দ্রিক লম্বের সমীকরণঃ

$Y = A \quad \Rightarrow y + \frac{61}{40} = \frac{1}{2} \quad \Rightarrow y + \frac{41}{40} = 0 \quad \therefore 40y + 41 = 0$

অক্ষরেখার সমীকরণঃ

$X = 0 \quad \Rightarrow x + \frac{3}{2} = 0 \quad \therefore 2x + 3 = 0$

নিয়ামক রেখার সমীকরণঃ

$Y = -A \quad \Rightarrow y + \frac{61}{40} = -\frac{1}{2} \quad \therefore 40y + 81 = 0$

# Problems



**9. $y^2 = 8x + 5$ পরাবৃত্তের শীর্ষবিন্দু, উপকেন্দ্রিক লম্বের দৈর্ঘ্য নির্ণয় কর।**

সমাধানঃ

$$y^2 = 8x + 5$$

$$\Rightarrow y^2 = 8\left(x + \frac{5}{8}\right)$$

$$\Rightarrow y^2 = 4.2\left(x + \frac{5}{8}\right)$$

$$\Rightarrow y^2 = 4AX$$

যেখানে,

$$X = x + \frac{5}{8}\ ,\ A = 2$$



# Problems



9. $y^2 = 8x + 5$ পরাবৃত্তের শীর্ষবিন্দু, উপকেন্দ্রিক লম্বের দৈর্ঘ্য নির্ণয় কর।

সমাধানঃ

শীর্ষবিন্দু (A) নির্ণয়ঃ

$X = 0$ এবং $Y = 0$

$\Rightarrow x + \frac{5}{8} = 0$ $\qquad \Rightarrow y = 0$

$\therefore A\left(-\frac{5}{8}, 0\right)$




উপকেন্দ্রিক লম্বের দৈর্ঘ্যঃ

$LL' = 4a = 4.2 = 8$

# Problems



**10. $y^2 = 8y + 5x$ পরাবৃত্তের শীর্ষবিন্দু, উপকেন্দ্রিক লম্বের দৈর্ঘ্য নির্ণয় কর।**

সমাধানঃ

$$y^2 = 8y + 5x$$

$$\Rightarrow y^2 - 8y = 5x$$

$$\Rightarrow y^2 - 2.y.4 + 16 = 5x + 16$$

$$\Rightarrow (y-4)^2 = 5\left(x + \frac{16}{5}\right)$$

$$\Rightarrow (y-4)^2 = \frac{4.5}{4}\left(x + \frac{16}{5}\right)$$

$$\Rightarrow y^2 = 4AX$$

যেখানে, $X = x + \frac{16}{5}$, $A = \frac{5}{4}$, $Y = y - 4$

শীর্ষবিন্দু (A) নির্ণয়ঃ

$X = 0$ এবং $Y = 0$

$\Rightarrow x + \frac{16}{5} = 0$ $\quad \Rightarrow y - 4 = 0$

$$\therefore A\left(-\frac{16}{5}, 4\right)$$

উপকেন্দ্রিক লম্বের দৈর্ঘ্যঃ

$$LL' = 4a = \frac{4.5}{4} = 5$$

# Problems



**11. $y^2 = 4(x-2)$ পরাবৃত্তের শীর্ষবিন্দু, উপকেন্দ্রিক লম্বের দৈর্ঘ্য নির্ণয় কর।**

সমাধানঃ

$$y^2 = 4(x-2)$$

$$\Rightarrow y^2 = 4.1(x-2)$$

শীর্ষবিন্দু (A) নির্ণয়ঃ

$X = 0$ এবং $Y = 0$

| | |
|---|---|
| $\Rightarrow x - 2 = 0$ | $\Rightarrow y = 0$ |
| $\therefore x = 2$ | $\therefore y = 0$ |

$$\therefore A(2, 0)$$

উপকেন্দ্রিক লম্বের দৈর্ঘ্যঃ $LL' = 4a = 4.1 = 4$



# Problems



**12.** $x^2 = 4(1-y)$ পরাবৃত্তের শীর্ষবিন্দু, উপকেন্দ্র ও নিয়ামক রেখার সমীকরণ নির্ণয় কর।

সমাধানঃ

$$x^2 = 4(1-y)$$

$$\Rightarrow x^2 = 4.(-1)(y-1)$$

$$\Rightarrow X^2 = 4AY$$

যেখানে,

$X = 0$ , $A = -1$ , $Y = y - 1$



# Problems



**12.** $x^2 = 4(1 - y)$ **পরাবৃত্তের শীর্ষবিন্দু, উপকেন্দ্র ও নিয়ামক রেখার সমীকরণ নির্ণয় কর।**

সমাধানঃ

রাশিমালা নির্ণয়

শীর্ষবিন্দু (A) নির্ণয়ঃ

$X = 0$ এবং $Y = 0$

$\Rightarrow x = 0$ | $\Rightarrow y - 1 = 0$

$\therefore x = 0$ | $\therefore y = 1$

$\therefore A(0, 1)$

উপকেন্দ্র (S) নির্ণয়ঃ

$X = 0$ এবং $Y = A$

$\Rightarrow x = 0$ $\Rightarrow y - 1 = -1$

$\therefore x = 0$ $\therefore y = 0$

$\therefore S(0, 0)$

নিয়ামক রেখার সমীকরণঃ

$\mathrm{Y} = -A \Rightarrow y - 1 = -(-1) \therefore y - 2 = 0$

# পরাবৃত্ত



পরাবৃত্তের সমীকরণ নির্ণয়ঃ

- উপকেন্দ্র
- নিয়ামক রেখা
- শীর্ষবিন্দু

সাধারণত এই তথ্যগুলোর মধ্যে দুটি/তিনটি তথ্য দেয়া থাকে।

পরাবৃত্তের ক্ষেত্রে , $\frac{SP}{PM} = e$

$e = 1$ হলে, $\frac{SP}{PM} = 1 \quad \therefore \boldsymbol{SP = PM}$



# Problems



13. $MZ \Rightarrow x - 1 = 0$, উপকেন্দ্র $S(4, 1)$ এক্ষেত্রে পরাবৃত্তের সমীকরণ নির্ণয় কর।

$$SP = PM$$

$$\Rightarrow \sqrt{(x-4)^2 + (y-1)^2} = \frac{|x-1|}{\sqrt{1^2}}$$

$$\Rightarrow (x-4)^2 + (y-1)^2 = (x-1)^2$$

$$\Rightarrow x^2 - 8x + 16 + y^2 - 2y = x^2 - 2x + 1$$

$$\Rightarrow y^2 - 2y = 6x - 16$$

$$\therefore y^2 - 2y - 6x + 16 = 0 \ \ (Ans:)$$



# Problems



14. এক্ষেত্রে পরাবৃত্তের সমীকরণ নির্ণয় কর।




$$SP = PM$$

$$\Rightarrow \sqrt{(x-4)^2+(y-1)^2} = \frac{|3x+4y-21|}{\sqrt{3^2+4^2}}$$

$$\Rightarrow (x-4)^2+(y-1)^2 = \frac{(3x+4y-21)^2}{25}$$

$$\Rightarrow (x-4)^2+(y-1)^2 = \frac{9x^2+16y^2+4+24xy-16y-12x}{25}$$

$$\Rightarrow 25(x^2-8x+16y^2-2y+1) = 9x^2+16y^2+4+24xy-16y-12x$$

$$\therefore 16x^2+9y^2-24xy-188x-34y+421=0\ (\boldsymbol{Ans:})$$

# Problems



**15. একটি পরাবৃত্তের সমীকরণ নির্ণয় কর যার উপকেন্দ্র $(2,5)$ বিন্দুতে অবস্থিত এবং $x = 4$ রেখাটি এর শীর্ষবিন্দু স্পর্শ করে**

সমাধানঃ

দেওয়া আছে,

উপকেন্দ্র $S(2,5)$

শীর্ষবিন্দুতে স্পর্শক ও নিয়ামকরেখা পরস্পর সমান্তরাল।

ধরি,

নিয়ামক রেখার সমীকরণ, $x = k \Rightarrow x - k = 0$

উপকেন্দ্র $S(2,5)$ হতে নিয়ামক রেখার লম্ব দূরত্ব উপকেন্দ্র হতে প্রদত্ত স্পর্শকের ওপর লম্ব দূরত্বের দ্বিগুণ।



# Problems



**15. একটি পরাবৃত্তের সমীকরণ নির্ণয় কর যার উপকেন্দ্র $(2,5)$ বিন্দুতে অবস্থিত এবং $x = 4$ রেখাটি এর শীর্ষবিন্দু স্পর্শ করে**

সমাধানঃ

$$\therefore \frac{|2-k|}{\sqrt{1^2}} = 2.\frac{|2-4|}{\sqrt{1^2}}$$

$$\Rightarrow |2-k| = 4 \quad \Rightarrow 2-k = \pm 4 \quad \Rightarrow k = 6\ [k \neq 2]$$

নিয়ামক রেখার সমীকরণ, $x = 6$

পরাবৃত্তের সমীকরণ,

$$\Rightarrow \sqrt{(x-y)^2 + (y-5)^2} = \frac{|x-6|}{\sqrt{1^2}}$$

$$\Rightarrow x^2 + y^2 - 4x - 10y + 29 = x^2 - 12x + 36$$

$$\therefore y^2 - 10y + 8x - 7 = 0\ (\boldsymbol{Ans}:)$$

# Problems



**16. উপকেন্দ্র এবং শীর্ষবিন্দু যথাক্রমে $(3,4),(0,0)$ । নিয়ামক রেখা ও পরাবৃত্তের সমীকরণ নির্ণয় কর।**

**সমাধানঃ**

দেওয়া আছে,

উপকেন্দ্র $S(2,5)$ এবং শীর্ষবিন্দু $A(0,0)$

ধরি,

$Z$ বিন্দুর স্থানাংক $Z(x_1,y_1)$

$\therefore \frac{x_1+3}{2}=0$ এবং $\frac{y_1+4}{2}=0$

$\Rightarrow x_1=-3 \quad \Rightarrow y_1=-4$

$Zs$ রেখার সমীকরণ, $\frac{x-0}{0-3}=\frac{y-0}{0-4}$

$\Rightarrow \frac{x}{-3}=\frac{y}{-4} \quad \therefore 4x-3y=0$ —— (1)



# Problems



**16. উপকেন্দ্র এবং শীর্ষবিন্দু যথাক্রমে $(3, 4), (0, 0)$ । নিয়ামক রেখা ও পরাবৃত্তের সমীকরণ নির্ণয় কর।**

সমাধানঃ

অক্ষরেখা ও নিয়ামক রেখা পরস্পর লম্ব ।

ধরি,

নিয়ামক রেখার সমীকরণ, $3x + 4y + k = 0$, যা $Z(-3, -4)$ বিন্দুগামী

$\therefore 3(-3) + 4(-4) + k = 0 \quad \Rightarrow k = 25$

নিয়ামক রেখার সমীকরণ, $3x + 4y + 25 = 0$

আবার , পরাবৃত্তের উপর যেকোন বিন্দু $P(x, y)$

# Problems



**16. উপকেন্দ্র এবং শীর্ষবিন্দু যথাক্রমে $(3,4),(0,0)$ । নিয়ামক রেখা ও পরাবৃত্তের সমীকরণ নির্ণয় কর।**

**সমাধানঃ**

পরাবৃত্তের সমীকরণ,

$$SP \perp PM$$

$$\Rightarrow \sqrt{(x-3)^2+(y-4)^2} = \frac{|3x+4y+25|}{\sqrt{3^2+4^2}}$$

$$\Rightarrow 25\{(x-3)^2+(y-4)^2\} = 9x^2+16y^2+625+24xy+150x+200$$

$$\Rightarrow 25x^2+25y^2-150x+200y+625 = 9x^2+16y^2 = 24xy+150x+200y+625$$

$$\therefore 16x^2+9y^2-300x-400y-24xy = 0 \ \ (\boldsymbol{Ans}:)$$

# Problems



**17.** $(-8,-2)$ **উপকেন্দ্র এবং** $2x-y-9=0$ **নিয়ামক রেখা বিশিষ্ট পরাবৃত্তের সমীকরণ নির্ণয় কর।**

সমাধানঃ

$MZ \Rightarrow 2x-y-9=0,$ উপকেন্দ্র $S(-8,-2)$

ধরি , পরাবৃত্তের উপর যেকোন বিন্দু $P(x,y)$

পরাবৃত্তের সমীকরণ,

$$SP = PM$$

$$\Rightarrow \sqrt{(x+8)^2+(y+2)^2} = \frac{|2x-y-9|}{\sqrt{2^2+1^2}}$$

$$\Rightarrow (x+8)^2+(y+2)^2 = \frac{(2x-y-9)^2}{5}$$

$$\Rightarrow 5x^2+80x+5y^2+20y+340 = 4x^2-y^2-81-4xy-36x+18y$$

$$\therefore x^2+4y^2+116x+2y+4xy+421=0 \ \ (\boldsymbol{Ans:})$$

# Problems



**18. $(0,-4)$ উপকেন্দ্র এবং $3y-4=0$ নিয়ামক রেখা বিশিষ্ট পরাবৃত্তের সমীকরণ নির্ণয় কর।**

সমাধানঃ

$MZ \Rightarrow 3y-4=0$, উপকেন্দ্র $S(0,-4)$

ধরি , পরাবৃত্তের উপর যেকোন বিন্দু $P(x,y)$




পরাবৃত্তের সমীকরণ,

$$SP = PM$$

$$\Rightarrow \sqrt{(x+0)^2+(y+4)^2} = \frac{|3y-4|}{\sqrt{3^2}}$$

$$\Rightarrow (x+0)^2+(y+4)^2 = \frac{(3y-4)^2}{9}$$

$$\Rightarrow 9x^2+9y^2+72y+144 = 9y^2-24y+16$$

$$\therefore 9x^2+96y+128=0 \ \ (\boldsymbol{Ans:})$$

# Problems



**19. $(2,0)$ উপকেন্দ্র এবং $x+2=0$ নিয়ামক রেখা বিশিষ্ট পরাবৃত্তের সমীকরণ নির্ণয় কর।**

সমাধানঃ

$$MZ \Rightarrow x+2=0,\ \text{উপকেন্দ্র}\ S(2,0)$$

ধরি , পরাবৃত্তের উপর যেকোন বিন্দু $P(x,y)$

পরাবৃত্তের সমীকরণ,

$$SP = PM$$

$$\Rightarrow \sqrt{(x-2)^2+(y-0)^2} = \frac{|x+2|}{\sqrt{1^2}}$$

$$\Rightarrow (x-2)^2+(y-0)^2 = \frac{(x+2)^2}{1}$$

$$\Rightarrow x^2-4x+4+y^2 = x^2+4x+4$$

$$\therefore y^2-8x=0(\boldsymbol{Ans:})$$



# Problems



**20.** $(-1, 1)$ উপকেন্দ্র এবং $x + y + 1 = 0$ নিয়ামক রেখা বিশিষ্ট পরাবৃত্তের সমীকরণ নির্ণয় কর।

সমাধানঃ

$$MZ \Rightarrow x + y + 1 = 0, \text{ উপকেন্দ্র } S(-1, 1)$$

ধরি , পরাবৃত্তের উপর যেকোন বিন্দু $P(x, y)$




পরাবৃত্তের সমীকরণ,

$$SP = PM$$

$$\Rightarrow \sqrt{(x+1)^2 + (y-1)^2} = \frac{|x + y + 1|}{\sqrt{1^2 + 1^2}}$$

$$\Rightarrow (x+1)^2 + (y-1)^2 = \frac{x^2 + y^2 + 1 + 2xy + 2x + 2y}{2}$$

$$\Rightarrow 2x^2 + 2y^2 + 4x - 4y + 4 = x^2 + y^2 + 2xy + 2x + 2y + 1$$

$$\therefore x^2 + y^2 + 2x - 6y + 3 = 0 (\boldsymbol{Ans:})$$

# Problems



**21.** $y^2 = 12x$ **পরাবৃত্তের শীর্ষবিন্দু ও উপকেন্দ্রিক লম্বের ধনাত্মক দিকের প্রান্তবিন্দুর সংযোগ রেখার সমীকরণ নির্ণয় কর।**

**সমাধানঃ**

$\therefore y^2 = 12x \quad \Rightarrow y^2 = 4.3.x$

$\therefore A(0,0) \quad S(3,0) \quad L(3,6)$

$AL$ রেখার সমীকরণ, $y = \frac{6}{3}x \quad \therefore y = 2x$ (**Ans:**)



# Problems



22. $y^2 = 4px$ পরাবৃত্তটি $(3, -2)$ বিন্দু দিয়ে অতিক্রম করলে এর উপকেন্দ্রিক লম্বের দৈর্ঘ্য এবং উপকেন্দ্রের স্থানাংক নির্ণয় কর।

**সমাধানঃ**

$\therefore y^2 = 4px$ যা $(3, -2)$ বিন্দুগামী

$$\Rightarrow (-2)^2 = 4.p.3 \Rightarrow p = \frac{1}{3} \quad \therefore y^2 = \frac{4.1}{3}x$$

উপকেন্দ্র $S\left(\frac{1}{3}, 0\right)$ $(\boldsymbol{Ans}:)$

উপকেন্দ্রিক লম্বের দৈর্ঘ্য= $4a = \frac{4.1}{3} = \frac{4}{3}$ $(\boldsymbol{Ans}:)$

# Problems



23. $y^2 = 12x$ পরাবৃত্তের উপর P একটি বিন্দু। $x$ –অক্ষ হতে P-বিন্দুর দুরত্ব y-অক্ষ হতে তার দূরত্বের দ্বিগুণ হলে P বিন্দুর স্থানাংক নির্ণয় কর।

**সমাধানঃ**

$$\therefore y^2 = 12x$$

ধরি, P- বিন্দুর স্থানাংক $(x, y)$

প্রশ্নমতে,

$$\therefore y_1 = 2|x_1| = \pm 2x_1$$

P- বিন্দুর স্থানাংক $(x_1, \pm 2x_1)$

$$\Rightarrow (\pm 2x_1)^2 = 12x_1 \quad \Rightarrow 4x_1^2 = 12x_1 \quad \therefore x_1 = 3$$

$$\therefore y_1 = \pm 2.3 = \pm 6$$

$\therefore$নির্ণেয় স্থানাংক $(3, 6)$ অথবা $(3, -6)$ $(\boldsymbol{Ans}:)$

# Problems



**24.** $y^2 = 9x$ **পরাবৃত্তের উপরিস্থিত P বিন্দুর কোটি 12, P-বিন্দুর উপকেন্দ্রিক দুরত্ব নির্ণয় কর।**

**সমাধানঃ**

$$\therefore y^2 = 9x$$

ধরি, P- বিন্দুর স্থানাংক $(x_1, y_1)$

$$\Rightarrow (12)^2 = 9x_1 \Rightarrow x_1 = \frac{144}{9} = 16 \quad \therefore p(16, 12)$$

$$\therefore y^2 = 9x \quad \Rightarrow y^2 = \frac{4.9}{4}.x \quad \therefore a = \frac{9}{4}$$

উপকেন্দ্রিক দূরত্ব $= a + x = \frac{9}{4} + 16 = \frac{73}{4}$ $(\boldsymbol{Ans:})$

# Problems



**25. $y^2 = 8x$ পরাবৃত্তের উপরিস্থিত কোন বিন্দুর উপকেন্দ্রিক দুরত্ব 8 , ঐ বিন্দুর স্থানাংক নির্ণয় কর।**

**সমাধানঃ**

$$\therefore y^2 = 8x = 4.2.x$$

ধরি, P- বিন্দুর স্থানাংক $(x_1, y_1)$

$$\therefore x_1 + 2 = 8 \quad \Rightarrow \quad x_1 = 6$$

$$\therefore y^2 = 8.6 = 48 = \pm 4\sqrt{3}$$

∴নির্ণেয় বিন্দুর স্থানাংক $(6, \pm 4\sqrt{3})$

# Problems



**26.** $y^2 = 16x$ **পরাবৃত্তের উপরিস্থিত কোন বিন্দুর উপকেন্দ্রিক দুরত্ব 6 , ঐ বিন্দুর স্থানাংক নির্ণয় কর।**

**সমাধানঃ**

$$\therefore y^2 = 16x = 4.4.x$$

ধরি, P- বিন্দুর স্থানাংক $(x_1, y_1)$

$$\therefore 4 + x_1 = 6 \quad \Rightarrow \quad x_1 = 2$$

$$\therefore y_1^2 = 16.2 = 32 = \pm 4\sqrt{2}$$

∴নির্ণেয় বিন্দুর স্থানাংক $(2, \pm 4\sqrt{2})$

# Problems



**27. $(2,3)$ শীর্ষ এবং $y = 6$ নিয়ামক রেখা বিশিষ্ট পরাবৃত্তের সমীকরণ নির্ণয় কর।**

**সমাধানঃ**

নিয়ামক রেখা , $MZ \Rightarrow y = 6 \Rightarrow y - 6 = 0$

অক্ষরেখা $ZS$ হলে, $ZS \perp MZ$

অক্ষরেখার সমীকরণ, $x + k = 0$ যা $(2,3)$ বিন্দুগামী

$\Rightarrow 2 + k = 0 \quad \therefore k = -2$

$\therefore ZS$ রেখার সমীকরণ, $x - 2 = 0 \quad \therefore x = 2$

আবার $ZS$ এবং $MZ$ রেখার ছেদবিন্দু , $Z$

যেখানে, $x = 2,\ y = 6 \quad \therefore Z(2,6)$



# Problems



**28. $(2,3)$ শীর্ষ এবং $y = 6$ নিয়ামক রেখা বিশিষ্ট পরাবৃত্তের সমীকরণ নির্ণয় কর।**

**সমাধানঃ**

ধরি, পরাবৃত্তটির উপকেন্দ্রের স্থানাংক $S\,(x_1, y_1)$

$\frac{2+x_1}{2} = 2$ এবং $\frac{y_1+6}{2} = 3$

$\Rightarrow x_1 = 2$ $\Rightarrow y_1 = 0$

$\therefore$ নির্ণেয় উপকেন্দ্রের স্থানাংক $S\,(2,0)$

ধরি, পরাবৃত্তের উপরস্থ P- বিন্দুর স্থানাংক $(x_1, y_1)$

$$SP = PM$$

$$\Rightarrow \sqrt{(x-2)^2 + (y-0)^2} = \frac{|y-6|}{\sqrt{1^2}}$$

$$\Rightarrow x^2 - 4x + 4 + y^2 = y^2 - 12y + 36 \quad \therefore x^2 - 4x + 12y - 32 = 0 \ (\mathbf{Ans:})$$



# Problems



**29. $(4,3)$ শীর্ষ এবং $y = 7$ নিয়ামক রেখা বিশিষ্ট পরাবৃত্তের সমীকরণ নির্ণয় কর।**

**সমাধানঃ**

নিয়ামক রেখা , $MZ \Rightarrow y = 7 \Rightarrow y - 7 = 0$

অক্ষরেখা $ZS$ হলে, $ZS \perp MZ$

অক্ষরেখার সমীকরণ, $x + k = 0$ যা $(4,3)$ বিন্দুগামী

$\Rightarrow 4 + k = 0 \quad \therefore k = -4$

$\therefore ZS$ রেখার সমীকরণ, $x - 4 = 0 \quad \therefore x = 4$

আবার $ZS$ এবং $MZ$ রেখার ছেদবিন্দু , $Z$

যেখানে, $x = 4,\ y = 7 \quad \therefore Z(4,7)$



# Problems



**30. $(4,3)$ শীর্ষ এবং $y = 7$ নিয়ামক রেখা বিশিষ্ট পরাবৃত্তের সমীকরণ নির্ণয় কর।**

**সমাধানঃ**

ধরি, পরাবৃত্তটির উপকেন্দ্রের স্থানাংক $S\,(x_1, y_1)$

$\frac{4+x_1}{2} = 4$ এবং $\frac{y_1+7}{2} = 3$

$\Rightarrow x_1 = 4$ $\quad\quad$ $\Rightarrow y_1 = -1$

$\therefore$ নির্ণেয় উপকেন্দ্রের স্থানাংক $S\,(4, -1)$

ধরি, পরাবৃত্তের উপরস্থ P- বিন্দুর স্থানাংক $(x_1, y_1)$

$$SP = PM$$

$$\Rightarrow \sqrt{(x-4)^2 + (y+1)^2} = \frac{|y-7|}{\sqrt{1^2}}$$

$$\Rightarrow x^2 - 8x + 16 + y^2 + 2y + 1 = y^2 - 14y + 49$$

$$\therefore (x-4)^2 = -16(y-3)\ (\boldsymbol{Ans:})$$



# Problems



**31. $(2,5)$ বিন্দুগামী পরাবৃত্তের সমীকরণ নির্ণয় কর যার শীর্ষ $(0,2)$ বিন্দুতে অবস্থিত এবং অক্ষরেখা $Y$ অক্ষের সমান্তরাল।**

**সমাধানঃ**

ধরি,

পরাবৃত্তটির সমীকরণ, $(x-0)^2 = 4a(y-2) \ldots (i)$

$\Rightarrow x^2 = 4a(y-2)$ যা $(2,5)$ বিন্দুগামী

$\Rightarrow 2^2 = 4a(5-2)$

$\Rightarrow 4 = 4a.3 \quad \therefore a = \frac{1}{3}$

$(i)$ নং সমীকরণে মান বসিয়ে পাই,

$\Rightarrow x^2 = \frac{4.1}{3}(y-2)$

$\therefore 3x^2 = 4(y-2) \quad (\boldsymbol{Ans:})$

# Problems



**32. একটি পরাবৃত্তের সমীকরণ নির্ণয় কর যার অক্ষরেখা $x$ অক্ষের সমান্তরাল , শীর্ষবিন্দু $y$ অক্ষের উপর অবস্থিত এবং যা $(0, 2)$ , $(1, 0)$ বিন্দু দিয়ে অতিক্রম করে।**

**সমাধানঃ**

ধরি,

শীর্ষবিন্দু, $A(0, y)$

এবং পরাবৃত্তটির সমীকরণ, $(y - y_1)^2 = 4a(x - 0) \ldots (i)$

$(i)$ নং সমীকরণ $(0, 2)$ বিন্দুগামী

$\Rightarrow (2 - y_1)^2 = 4.a.0$

$\Rightarrow 2 - y_1 = 0 \quad \therefore y_1 = 2$

শীর্ষবিন্দু, $(0, 2)$

আবার $(i)$ নং সমীকরণ $(1, 0)$ বিন্দুগামী

$\Rightarrow (0 - y_1)^2 = 4.a.1$

$\Rightarrow (0 - 2)^2 = 4a \quad \therefore a = 1$

$\therefore$ নির্ণেয় সমীকরণ,

$(y - 2)^2 = 4.1.x$

$\therefore (y - 2)^2 = 4x$

# উপবৃত্ত



## ❑ উপবৃত্ত (Ellipse)

- রাশিমালা
- সমীকরণ ও
- বিবিধ নির্ণয়

## ❑ উপবৃত্তের রাশিমালা-

$$\frac{SP}{PM} = e \; ; \quad 0 < e < 1$$

সমীকরণ, $\frac{x^2}{a^2} + \frac{y^2}{b^2} = 1 \quad [a > b]$

$a =$ বৃহদাক্ষ, $b =$ ক্ষুদ্রাক্ষ




- মূলবিন্দু $O(0,0)$
- উপকেন্দ্র $SS'$

# উপবৃত্ত



সমীকরণ, $\frac{x^2}{a^2}+\frac{y^2}{b^2}=1 \quad [a>b]$

✓ $a$ = বৃহদাক্ষ, $b$ = ক্ষুদ্রাক্ষ

✓ $x$- অক্ষ বৃহদাক্ষ এবং $y$- অক্ষ ক্ষুদ্রাক্ষ

✓ বৃহদাক্ষের উপরে উপকেন্দ্র এবং শীর্ষবিন্দু থাকে।

✓ মূল বিন্দু হতে উপকেন্দ্রের দূরত্ব শীর্ষবিন্দুর দূরত্ব অপেক্ষা কম

✓ কেন্দ্র $0(0,0)$, উপকেন্দ্র, $S(\pm ae, 0)$, শীর্ষবিন্দু $A(\pm a, 0)$

✓ নিয়ামক রেখার পাদবিন্দু, $Z\left(\pm\frac{a}{e}, 0\right)$

✓ নিয়ামক রেখার সমীকরণ, $X=\pm\frac{a}{e}$

✓ উপকেন্দ্রিক লম্বের সমীকরণ, $X=\pm ae$ , উৎকেন্দ্রিকতা, $e=\sqrt{1-\frac{b^2}{a^2}}$



# উপবৃত্ত



- $\frac{x^2}{25}+\frac{y^2}{16}$ উপবৃত্তের সকল রাশিমালা নির্ণয় কর।

**সমাধানঃ**

প্রদত্ত সমীকরণে $a = 5, \quad b = 4$

উৎকেন্দ্রিকতা, $e = \sqrt{1-\frac{b^2}{a^2}} = \sqrt{1-\frac{4^2}{5^2}} = \frac{3}{5}$

শীর্ষবিন্দু, $A\ (\pm a, 0) = (\pm 5, 0)$

উপকেন্দ্র, $S\ (\pm ae, 0) = \left(\pm\frac{5.3}{5}, 0\right) = (\pm 3, 0)$

নিয়ামক রেখার পাদবিন্দু, $Z\left(\pm\frac{a}{e}, 0\right) = \left(\pm\frac{5}{\frac{3}{5}}, 0\right) = \left(\pm\frac{25}{3}, 0\right)$

নিয়ামক রেখার সমীকরণ, $\mathrm{x} = \pm\frac{a}{e} = \pm\frac{25}{3}$

শীর্ষে স্পর্শক রেখার সমীকরণ, $\mathrm{x} = \pm a = \pm 5$

# উপবৃত্ত



সমীকরণ, $\frac{x^2}{a^2}+\frac{y^2}{b^2}=1 \quad [a<b]$

- ✓ $a=$ ক্ষুদ্রাক্ষ, $b=$ বৃহদাক্ষ
- ✓ $y$- অক্ষ বৃহদাক্ষ এবং $x$- অক্ষ ক্ষুদ্রাক্ষ
- ✓ বৃহদাক্ষের উপরে উপকেন্দ্র এবং শীর্ষবিন্দু থাকে।
- ✓ মূল বিন্দু হতে উপকেন্দ্রের দূরত্ব শীর্ষবিন্দুর দূরত্ব অপেক্ষা কম
- ✓ কেন্দ্র $0(0,0)$, উপকেন্দ্র, $S(0,\pm be)$, শীর্ষবিন্দু $A(0,\pm b)$
- ✓ নিয়ামক রেখার পাদবিন্দু, $Z\left(0,\pm\frac{b}{e}\right)$
- ✓ নিয়ামক রেখার সমীকরণ, $Y=\pm\frac{b}{e}$
- ✓ উপকেন্দ্রিক লম্বের সমীকরণ, $Y=\pm be$ , উৎকেন্দ্রিকতা, $e=\sqrt{1-\frac{a^2}{b^2}}$



# উপবৃত্ত



- $\frac{x^2}{16} + \frac{y^2}{36}$ উপবৃত্তের সকল রাশিমালা নির্ণয় কর।

**সমাধানঃ**

প্রদত্ত সমীকরণে $a = 4, \quad b = 6$

উৎকেন্দ্রিকতা, $e = \sqrt{1 - \frac{a^2}{b^2}} = \sqrt{1 - \frac{4^2}{6^2}} = \frac{\sqrt{5}}{3}$

শীর্ষবিন্দু, $A\,(0, \pm b) = (0, \pm 6)$

উপকেন্দ্র, $S\,(0, \pm be) = \left(0, \pm 6.\frac{\sqrt{5}}{3}\right) = (0, \pm 2\sqrt{5})$

নিয়ামক রেখার পাদবিন্দু, $Z\left(0, \pm\frac{b}{e}\right) = \left(0, \pm\frac{6.3}{\sqrt{5}}\right) = \left(0, \pm\frac{18}{\sqrt{5}}\right)$

নিয়ামক রেখার সমীকরণ, $Y = \pm\frac{b}{e} = \pm\frac{18}{\sqrt{5}}$

শীর্ষে স্পর্শক  রেখার সমীকরণ, $Y = \pm b = \pm 6$

# Problems



**1.** $\mathbf{4x^2 + 5y^2 - 16xx + 10y + 1 = 0}$ **উপবৃত্তের উৎকেন্দ্রিকতা, শীর্ষবিন্দু , উপকেন্দ্র , এবং নিয়ামক রেখার পাদবিন্দু নির্ণয় কর।**

**সমাধানঃ**

$$4x^2 + 5y^2 - 16x + 10y + 1 = 0$$

$$\Rightarrow 4(x^2 - 4x) + 5(y^2 + 2y) + 1 = 0$$

$$\Rightarrow 4(x^2 - 2.x.2 + 4) + 5(y^2 + 2.y.1 + 1) + 1 - 16 - 5 = 0$$

$$\Rightarrow 4(x-2)^2 + 5(y+1)^2 = 0$$

$$\Rightarrow \frac{(x-2)^2}{5} + \frac{(y+1)^2}{4} = 0$$

সমীকরণ, $\frac{x^2}{a^2} + \frac{y^2}{b^2} = 1 \quad [a > b]$ এর সাথে তুলনা করে পাই,

$$a = \sqrt{5}, \qquad b = 2 \quad [a > b]$$

# Problems



**1. $4x^2 + 5y^2 - 16xx + 10y + 1 = 0$ উপবৃত্তের উৎকেন্দ্রিকতা, শীর্ষবিন্দু , উপকেন্দ্র , এবং নিয়ামক রেখার পাদবিন্দু নির্ণয় কর।**

**সমাধানঃ**

উৎকেন্দ্রিকতা, $e = \sqrt{1 - \frac{b^2}{a^2}} = \sqrt{1 - \frac{2^2}{\sqrt{5}^2}} = \frac{1}{\sqrt{5}}$

শীর্ষবিন্দু, $X = \pm a$ $\quad Y = 0$

$\Rightarrow x - 2 = \pm\sqrt{5}$ $\quad \Rightarrow y + 1 = 0$

$\therefore x = 2 \pm \sqrt{5}$ $\quad \therefore y = -1$

$\therefore A(2 \pm \sqrt{5}\ , -1)$

উপকেন্দ্র, $X = \pm ae$ $\quad Y = 0$

$\Rightarrow x - 2 = \pm\sqrt{5}.\frac{1}{\sqrt{5}}$ $\quad \Rightarrow y + 1 = 0$

$\therefore x = 2 \pm 1$ $\quad \therefore y = -1$

$\therefore S(2 \pm 1\ , -1)$

নিয়ামক রেখার পাদবিন্দু, $X = \pm\frac{a}{e}$ $\quad Y = 0$

$\Rightarrow x - 2 = \pm 5$ $\quad \Rightarrow y + 1 = 0$

$\therefore x = 2 \pm 5$ $\quad \therefore y = -1$

$\therefore Z(2 \pm 5\ , -1)$

# Problems



2. $9x^2 + 25y^2 = 225$ উপবৃত্তের উৎকেন্দ্রিকতা, উপকেন্দ্র , উপকেন্দ্রিক লম্বের দৈর্ঘ্য ,উপকেন্দ্রিক লম্বের সমীকরণ এবং নিয়ামক রেখার সমীকরণ নির্ণয় কর।

**সমাধানঃ**

$$9x^2 + 25y^2 = 225$$

$$\Rightarrow \frac{x^2}{25} + \frac{y^2}{9} = 1$$

$$\Rightarrow \frac{x^2}{5^2} + \frac{y^2}{3^2} = 1$$

সমীকরণে $a = 5, \quad b = 3 \quad [a > b]$

উৎকেন্দ্রিকতা, $e = \sqrt{1 - \frac{b^2}{a^2}} = \sqrt{1 - \frac{3^2}{5^2}} = \frac{4}{5}$

উপকেন্দ্র, $S(\pm ae, 0) = \left(\pm \frac{5.4}{5}, 0\right) = (\pm 4, 0)$

উপকেন্দ্রিক লম্বের দৈর্ঘ্য, $= \frac{2b^2}{a} = \frac{2.3^2}{5} = \frac{18}{5}$

উপকেন্দ্রিক লম্বের সমীকরণ, $X = \pm ae = \pm \frac{5.4}{5} = \pm 4$

নিয়ামক রেখার সমীকরণ, $X = \pm \frac{a}{e} = \pm \frac{5}{\frac{4}{5}} = \pm \frac{25}{4}$

# Problems



**3. $5x^2 + 9y^2 - 20x = 25$ উপবৃত্তের কেন্দ্র এবং উপকেন্দ্র নির্ণয় কর।**

**সমাধানঃ**

$$5x^2 + 9y^2 - 20x = 25$$

$$\Rightarrow 5x^2 - 20x + 9y^2 = 25$$

$$\Rightarrow 5(x^2 - 4x) + 9y^2 = 25$$

$$\Rightarrow 5(x^2 - 2.x.2 + 4) + 9y^2 = 25 + 20$$

$$\Rightarrow 5(x-2)^2 + 9y^2 = 45$$

$$\Rightarrow \frac{(x-2)^2}{9} + \frac{y^2}{5} = 1$$

সমীকরণ, $\frac{x^2}{a^2} + \frac{y^2}{b^2} = 1 \quad [a > b]$ এর সাথে তুলনা করে পাই,

$$a = 3, \qquad b = \sqrt{5} \quad [a > b]$$

কেন্দ্র $A(0,0)$

$X = 0 \qquad Y = 0$

$\Rightarrow x - 2 = 0 \qquad \Rightarrow y = 0$

$\therefore x = 2 \qquad \therefore y = 0$

$\therefore A(2,0)$

# Problems



3. $5x^2 + 9y^2 - 20x = 25$ উপবৃত্তের কেন্দ্র এবং উপকেন্দ্র নির্ণয় কর।

**সমাধানঃ**

উৎকেন্দ্রিকতা, $e = \sqrt{1 - \frac{b^2}{a^2}} = \sqrt{1 - \frac{(\sqrt{5}\,)^2}{3^2}} = \frac{2}{3}$

উপকেন্দ্র, $X = \pm ae$ $\quad\quad Y = 0$

$\Rightarrow x - 2 = \pm \frac{3.2}{3}$ $\quad\quad \Rightarrow y = 0$

$\therefore x = 4, 0$ $\quad\quad \therefore y = 0$

$\therefore S(4,0), (0,0)$ $(\boldsymbol{Ans}:)$

# Problems



4. $\mathbf{4x^2 + 5y^2 - 16x + 10y + 1 = 0}$ উপবৃত্তের উপকেন্দ্র , উপকেন্দ্রিক লম্বের দৈর্ঘ্য , উৎকেন্দ্রিকতা এবং নিয়ামক রেখার সমীকরণ নির্ণয় কর।

**সমাধানঃ**

$$4x^2 + 5y^2 - 16x + 10y + 1 = 0$$

$$\Rightarrow 4(x^2 - 4x) + 5(y^2 + 2y) + 1 = 0$$

$$\Rightarrow 4(x^2 - 2.x.2 + 4) + 5(y^2 + 2.y.1 + 1) + 1 - 16 - 5 = 0$$

$$\Rightarrow 4(x-2)^2 + 5(y+1)^2 = 0$$

$$\Rightarrow \frac{(x-2)^2}{5} + \frac{(y+1)^2}{4} = 0$$

সমীকরণ, $\frac{x^2}{a^2} + \frac{y^2}{b^2} = 1 \quad [a > b]$ এর সাথে তুলনা করে পাই,

$$a = \sqrt{5}, \qquad b = 2 \quad [a > b]$$

# Problems



4. $\mathbf{4x^2 + 5y^2 - 16x + 10y + 1 = 0}$ উপবৃত্তের উপকেন্দ্র , উপকেন্দ্রিক লম্বের দৈর্ঘ্য , উৎকেন্দ্রিকতা এবং নিয়ামক রেখার সমীকরণ নির্ণয় কর।

**সমাধানঃ**

উৎকেন্দ্রিকতা, $e = \sqrt{1 - \frac{b^2}{a^2}} = \sqrt{1 - \frac{2^2}{\sqrt{5}^2}} = \frac{1}{\sqrt{5}}$

উপকেন্দ্র, $X = \pm ae$ $\qquad Y = 0$

$\Rightarrow x - 2 = \pm\sqrt{5}.\frac{1}{\sqrt{5}}$ $\qquad \Rightarrow y + 1 = 0$

$\therefore x = 2 \pm 1$ $\qquad \therefore y = -1$

$\therefore S(2 \pm 1\ , -1)$

উপকেন্দ্রিক লম্বের দৈর্ঘ্য, $= \frac{2b^2}{a} = \frac{2.2^2}{\sqrt{5}} = \frac{8}{5}$

নিয়ামক রেখার সমীকরণ, $X = \pm\frac{a}{e} = \pm 5$

# Problems



**5. P এর মান কত হলে $px^2 + 4y^2 = 1$ উপবৃত্তটি $(\pm 1, 0)$ বিন্দু দিয়ে অতিক্রম করবে এবং অক্ষদ্বয়ের দৈর্ঘ্য নির্ণয় কর।**

**সমাধানঃ**

$px^2 + 4y^2 = 1 \ldots\ldots (i)$

$(i)$ নং উপবৃত্তটি $(\pm 1, 0)$ বিন্দু দিয়ে অতিক্রম করলে

$\Rightarrow p(\pm 1)^2 + 4.0 = 1 \qquad \therefore p = 1$ (*Ans:*)

$(i)$ নং এ p এর মান বসিয়ে পাই,

$\Rightarrow 1.x^2 + 4y^2 = 1$

$$\Rightarrow \frac{x^2}{1} + \frac{y^2}{\frac{1}{4}} = 1$$

$\therefore a = 1, \qquad b = \frac{1}{2}$

বৃহদাক্ষের দৈর্ঘ্য, $2a = 2.1 = 2$

ক্ষুদ্রাক্ষের দৈর্ঘ্য, $2b = \frac{2.1}{2} = 1$

(Ans:)

# Problems



**6.** $P$ **এর মান কত হলে** $\frac{x^2}{p}+\frac{y^2}{5^2}=1$ **উপবৃত্তটি** $(6,4)$ **বিন্দু দিয়ে অতিক্রম করবে এবং অক্ষদ্বয়ের দৈর্ঘ্য নির্ণয় কর।**

**সমাধানঃ**

$$\frac{x^2}{p}+\frac{y^2}{5^2}=1 \ldots..(i)$$

$(i)$ নং উপবৃত্তটি $(6,4)$ বিন্দু দিয়ে অতিক্রম করলে

$$\Rightarrow \frac{6^2}{p}+\frac{4^2}{5^2}=1 \qquad \therefore p=100\ (\boldsymbol{Ans:})$$

$(i)$ নং এ p এর মান বসিয়ে পাই,

$$\Rightarrow \frac{x^2}{100}+\frac{y^2}{5^2}=1$$

# Problems



6. $P$ এর মান কত হলে $\frac{x^2}{p}+\frac{y^2}{5^2}=1$ উপবৃত্তটি $(6,4)$ বিন্দু দিয়ে অতিক্রম করবে এবং অক্ষদ্বয়ের দৈর্ঘ্য নির্ণয় কর।

**সমাধানঃ**

$$\Rightarrow \frac{x^2}{10^2}+\frac{y^2}{5^2}=1$$

$$\therefore a=10, \qquad b=5 \quad [a>b]$$

উৎকেন্দ্রিকতা, $e=\sqrt{1-\frac{b^2}{a^2}}=\sqrt{1-\frac{5^2}{10^2}}=\frac{\sqrt{3}}{2} \quad (\boldsymbol{Ans:})$

উপকেন্দ্রের অবস্থান, $S(\pm ae,0)=\left(\pm 10.\frac{\sqrt{3}}{2},0\right)=(\pm 5\sqrt{3},0)(\boldsymbol{Ans:})$

# অধিবৃত্তের রাশিমালা নির্ণয়






অসীমতটের সমীকরণ,

$$y = \pm \frac{b}{a} x$$

$\frac{x^2}{a^2} - \frac{y^2}{b^2} = 1$ যেখানে, $a > b$



$\frac{y^2}{b^2} - \frac{x^2}{a^2} = 1$ যেখানে, $b > a$

$$\frac{x^2}{a^2} - \frac{y^2}{b^2} = 1 \; ; \; a > b$$

উৎকেন্দ্রিকতা, $e = \sqrt{1 + \frac{b^2}{a^2}} > 1$



# Problems

**1. $9x^2 - 16y^2 = 144$ অধিবৃত্তের কেন্দ্রে, শীর্ষবিন্দু, উৎকেন্দ্রিকতা, উপকেন্দ্র এবং অক্ষ ও উপকেন্দ্রিক লম্বের দৈর্ঘ্য এবং নিয়ামক রেখার সমীকরণ নির্ণয় কর। অধিবৃত্তটির অসীমতটের সমীকরণ নির্ণয় কর।**

**সমাধানঃ**

$$9x^2 - 16y^2 = 144$$

$$\Longrightarrow \frac{x^2}{16} - \frac{y^2}{9} = 1$$

$$\Longrightarrow \frac{x^2}{4^2} - \frac{y^2}{3^2} = 1$$

# Solution



যেখানে, $a = 4\,; b = 3$ এবং $a > b$

কেন্দ্রঃ $o(0,0)$

উৎকেন্দ্রিকতাঃ

$$e = \sqrt{1 + \frac{9}{16}}$$

$$= \sqrt{\frac{25}{16}}$$

$$= \frac{5}{4}$$

উপকেন্দ্রঃ

$$s(\pm ae, 0)$$

বা, $(\pm 4 \times \frac{5}{4}, 0)$

বা, $(\pm 5, 0)$

# Solution



দ্বিকাক্ষ রেখার পাদবিন্দু , $\left(\pm\frac{4}{\frac{5}{4}}, 0\right)$

বা, $\left(\pm\frac{16}{5}, 0\right)$

∴ নিয়ামক রেখার সমীকরণঃ

$$x = \pm\frac{16}{5}$$

$$\Longrightarrow 5x = \pm 16$$

অসীমতটের সমীকরণঃ

$$\mathrm{y} = \pm\frac{\mathrm{b}}{\mathrm{a}}x$$

$$\Longrightarrow y = \pm\frac{3}{4}x$$ **Ans.**

# Solution



উপকেন্দ্রিক লম্বের দৈর্ঘ্য $\frac{2b^2}{a}$

$= \frac{2\times9}{4}$

$= \frac{9}{2}$

শীর্ষবিন্দু $(\pm a, 0)$

বা, $(\pm 4, 0)$

অক্ষ দুইটিঃ $2a = 2 \times 4 = 8$

এবং $2b = 2 \times 3 = 6$

# Problems

**2. $9x^2 - 16y^2 + 72x - 32y - 16 = 0$ বক্ররেখাটির প্রকৃতি, তার কেন্দ্র, উপকেন্দ্রদ্বয়ের স্থানাঙ্ক, নিয়ামক রেখার সমীকরণ ও নাভিলম্বের দৈর্ঘ্য নির্ণয় কর।**

সমাধানঃ

$$9x^2 - 16y^2 + 72x - 32y - 16 = 0$$

$$\Longrightarrow 9(x^2+8x) - 16(y^2 - 2y) - 16 = 0$$

$$\Longrightarrow 9(x^2+2.x.4 + 16) - 16(y^2 - 2.y.1 + 1) = 16 + 144 - 16$$

$$\Longrightarrow 9(x + 4)^2 - 16(y + 1)^2 = 144$$

$$\Longrightarrow \frac{(x+4)^2}{16} - \frac{(y+1)^2}{9} = 1$$

$$\Longrightarrow \frac{x^2}{a^2} - \frac{y^2}{b^2} = 1$$

যেখানে, $x = x + 4$ ; $y = y + 1$

$\mathrm{a} = 4$ ; এবং $b = 3$

# Solution

বক্ররেখাটির প্রকৃতিঃ অধিবৃত্ত

কেন্দ্রঃ $x = 0$ $\qquad y = 0$

$\Rightarrow x + 4 = 0 \qquad \Rightarrow y + 1 = 0$

$\Rightarrow x = -4 \qquad \Rightarrow y = -1$

উপকেন্দ্রদ্বয়ের স্থানাঙ্ক : $s(ae\,, 0)$

$$\Rightarrow \left(\pm 4 \times \sqrt{1 + \frac{9}{16}}, 0\right)$$

$$\Rightarrow \left(\pm 4 \times \frac{5}{4}\,,\ 0\right)$$

$$\Rightarrow (\pm 5\,, 0)$$

Ans.

# Solution



নিয়ামক রেখার সমীকরণঃ

$$x = \pm\frac{a}{e}$$

$$\Rightarrow x + 4 = \pm\frac{4}{\sqrt{1+\frac{9}{16}}}$$

$$\Rightarrow x + 4 = \pm\frac{4}{\frac{5}{4}}$$

$$\Rightarrow x + 4 = \pm\frac{16}{5} \qquad \Rightarrow 5x + 4 = 0$$

বা, $5x + 36 = 0$ **Ans.**

নাভিলম্বের দৈর্ঘ্য $= \frac{2b^2}{a}$

$$= \frac{2\times 9}{4}$$

$$= \frac{9}{2}$$ **Ans.**

# Solution





$$\frac{y^2}{b^2} - \frac{x^2}{a^2} = 1\,;b > a$$

$$e = \sqrt{1 + \frac{a^2}{b^2}}$$

$$\Rightarrow e^2 = 1 + \frac{a^2}{b^2}$$

$$\Rightarrow e^2 - 1 = \frac{a^2}{b^2}$$

$$\Rightarrow a^2 = b^2(e^2 - 1)$$



# Problems



**3. $25x^2 - 16y^2 = 400$ অধিবৃত্তের কেন্দ্র, উপকেন্দ্র ও উৎকেন্দ্রিকতা নির্ণয় কর।**

**সমাধানঃ**

$$25x^2 - 16y^2 = 400$$

$$\Rightarrow \frac{x^2}{16} - \frac{y^2}{25} = 1$$

$$\Rightarrow \frac{x^2}{4^2} - \frac{y^2}{5^2} = 1$$

যেখানে, $a = 4, b = 5$

কেন্দ্র $o(0,0)$ **Ans.**

উৎকেন্দ্রিকতা, $e = \sqrt{1 + \frac{b^2}{a^2}}$

$$= \sqrt{1 + \frac{25}{16}}$$

# Solution



$$= \frac{\sqrt{41}}{4}$$ **Ans.**

উপকেন্দ্রঃ

$s\ (\pm ae, 0)$

বা, $(\pm 4 \times \frac{\sqrt{41}}{4}, 0)$

বা, $(\pm \sqrt{41}, 0)$ **Ans.**

# Problems

4. $\frac{x^2}{144} - \frac{y^2}{25} = 1$ অধিবৃত্তের উৎকেন্দ্রিকতা এবং উপকেন্দ্রের স্থানাঙ্ক নির্ণয় কর।

**সমাধানঃ**

$$\frac{x^2}{144} - \frac{y^2}{25} = 1$$

$$\Rightarrow \frac{x^2}{12^2} - \frac{y^2}{5^2} = 1$$

উৎকেন্দ্রিকতা, $e = \sqrt{1 + \frac{25}{144}}$

$= \frac{13}{12}$ **Ans.**

উপকেন্দ্রের স্থানাঙ্কঃ $s(\pm 12 \times \frac{13}{12}, 0)$

$= (\pm 13, 0)$ **Ans.**

# Problems

5. $\frac{x^2}{9} - \frac{y^2}{16} = 1$ উপকেন্দ্রের স্থানাঙ্ক এবং নিয়ামক রেখার সমীকরণ নির্ণয় কর।

**সমাধানঃ**

$$\frac{x^2}{9} - \frac{y^2}{16} = 1$$

$$\Rightarrow \frac{x^2}{3^2} - \frac{y^2}{4^2} = 1$$

উপকেন্দ্রের স্থানাঙ্কঃ $s\ (\pm 3 \times \sqrt{1 + \frac{16}{9}}\ , 0)$

$$= (\pm 3 \times \frac{5}{3}, 0)$$

$$= (\pm 5\ , 0)$$ **Ans.**

# Solution



নিয়ামক রেখার সমীকরণঃ

$$x = \pm\frac{3}{\frac{5}{3}}$$

$$\Rightarrow x = \pm\frac{9}{5}$$

$$\Rightarrow 5x = \pm 9$$ **Ans.**

Q. $9x^2 - 4y^2 + 36 = 0$ অধিবৃত্তের শীর্ষবিন্দু, উপকেন্দ্র, উপকেন্দ্র, লম্ব ও নিয়ামক রেখার সমীকরণ নির্ণয় কর।

সমাধানঃ

$$\Rightarrow 9x^2 - 4y^2 + 36 = 0$$

$$\Rightarrow 9x^2 - 4y^2 = -36$$

$$\Rightarrow 4y^2 - 9x^2 = 36$$

$$\Rightarrow \frac{y^2}{9} - \frac{x^2}{4} = 1$$

শির্ষবিন্দু $o\ (0\ ,0)$ **Ans.**

# Solution



উপকেন্দ্র: $s\left(0, \pm 3 \times \sqrt{1+\frac{4}{9}}\right)$

$$\Rightarrow \left(0, \pm 3 \times \frac{\sqrt{13}}{3}\right)$$

$$\Rightarrow \left(0, \pm\sqrt{13}\right) \quad \text{Ans.}$$

উপকেন্দ্রিক লম্বঃ $\frac{2\times 2^2}{3} = \frac{8}{3}$ **Ans.**

নিয়ামক রেখার সমীকরণঃ

$$y = \pm\frac{3}{\frac{\sqrt{13}}{3}}$$

$$\Rightarrow y = \pm\frac{9}{\sqrt{13}}$$

$$\Rightarrow \sqrt{13}y = \pm 9$$ **Ans.**

10 MINUTE SCHOOL

# Problems

**6. উপবৃত্তের অক্ষ দুটিকে $x$ ও $y$ অক্ষ ধরে $(2,2)$ ও $(3,1)$ বিন্দুগামী উপবৃত্তের সমীকরণ নির্ণয় কর। এর উৎকেন্দ্রিকতাও নির্ণয় কর।**

**সমাধানঃ**

ধরি, উপবৃত্তের সমীকরণঃ

$$\frac{x^2}{a^2}+\frac{y^2}{b^2}=1\,;a>b\ \ldots\ldots\ldots(i)$$

$(i)$ নং উপবৃত্তটি $(2,2)$ বিন্দুগামী,

$$\frac{4}{a^2}+\frac{4}{b^2}=1\ \Rightarrow a^2=\frac{4b^2}{b^2-4}$$

আবার,$(i)$ নং উপবৃত্তটি $(3,1)$ বিন্দুগামী,

$$\frac{9}{a^2}+\frac{1}{b^2}=1$$

10 MINUTE SCHOOL

# Solution

$$\Rightarrow \frac{9}{\frac{4b^2}{b^2-4}} + \frac{1}{b^2} = 1$$

$$\Rightarrow \frac{9b^2-36+4}{4b^2} = 1$$

$$\Rightarrow 9b^2 - 32 = 4b^2$$

$$\Rightarrow 5b^2 = 32$$

$$\Rightarrow b^2 = \frac{32}{5}$$

$$\therefore a^2 = \frac{4\times\frac{32}{5}}{\frac{32}{5}-4}$$

$$= \frac{32}{5}$$

$\therefore (i)$ নং উপবৃত্তে $a^2$ ও $b^2$ এর মান বসিয়ে পাই,

$$\frac{a^2}{\frac{32}{3}} + \frac{b^2}{\frac{32}{5}} = 1$$

$$\Rightarrow \frac{3a^2}{32} + \frac{5b^2}{32} = 1$$

**Ans.**

10 MINUTE SCHOOL

# Problems

**7. একটি উপবৃত্তের সমীকরণ নির্ণয় কর যার উপকেন্দ্র $(-2,3)$, নিয়ামক রেখা $x-y+7=0$ এবং উৎকেন্দ্রিকতা $\frac{1}{\sqrt{3}}$**

**সমাধানঃ**

$$sp = e.PM$$

$$\Rightarrow \sqrt{(x+2)^2+(y-3)^2} = \frac{1}{\sqrt{3}} . \frac{|x-y+7|}{\sqrt{1^2+(-1)^2}}$$

$$\Rightarrow (x+2)^2+(y-3)^2 = \frac{1}{3} . \frac{(x-y+7)^2}{2} \qquad [\,]$$

$$\Rightarrow x^2+4x+4+y^2-6y+9 = \frac{1}{6} . (x^2+y^2+49-2xy-14y+14x)$$

$$\Rightarrow 6x^2+24x+24+6y^2-36y+54-x^2-y^2-49+2xy+14y-14x = 0$$

$$\Rightarrow 5x^2+5y^2+10x-22y+2xy+29 = 0$$

**Ans.**

# Problems

**8. একটি উপবৃত্তের সমীকরণ নির্ণয় কর যার উপকেন্দ্র দুইটির স্থানাঙ্ক $(0,1),(0,-1)$ এবং ক্ষুদ্র অক্ষের দৈর্ঘ্য একের সমান।**

**সমাধানঃ**




প্রশ্নানুসারে, $2a = 1$

$$\Rightarrow a = \frac{1}{2}$$

ধরি, উপবৃত্তের সমীকরণঃ

$$\frac{x^2}{a^2} + \frac{y^2}{b^2} = 1\,; a < b \quad \dots\dots\dots (i)$$

এখানে,

$$ss' = \sqrt{(0-0)^2 + (1+1)^2}$$

$$\Rightarrow 2be = 2$$

$$\Rightarrow be = 1$$

$$\Rightarrow e = \frac{1}{b}$$

10 MINUTE SCHOOL

# Solution

আবার, $e^2 = 1 - \frac{a^2}{b^2}$

$$\Rightarrow \left(\frac{1}{b}\right)^2 = 1 - \frac{\left(\frac{1}{2}\right)^2}{b^2}$$

$$\Rightarrow \frac{1}{b^2} + \frac{\frac{1}{4}}{b^2} = 1$$

$$\Rightarrow 1 + \frac{1}{4} = b^2$$

$$\Rightarrow b^2 = \frac{5}{4}$$

$\therefore (i)$ নং এ $a^2$ ও $b^2$ এর মান বসিয়ে পাই,

$$\frac{x^2}{\frac{1}{4}} + \frac{y^2}{\frac{5}{4}} = 1$$

$$\Rightarrow 4x^2 + \frac{4y^2}{5} = 1$$ **Ans.**

10 MINUTE SCHOOL

# Problems

**9. উপবৃত্তের প্রধান অক্ষ দুইটিকে $x$ ও $y$ অক্ষ বিবেচনা করে একটি উপবৃত্তের সমীকরণ নির্ণয় কর যার উপকেন্দ্রের স্থানাঙ্ক $(0, \pm 4)$ , উৎকেন্দ্রিকতা $\frac{4}{5}$ .**

**সমাধানঃ**




ধরি, উপবৃত্তের সমীকরণঃ

$$\frac{x^2}{a^2} + \frac{y^2}{b^2} = 1 \,; a < b \quad \dots\dots\dots (i)$$

আবার, $2be = 8$

$\Rightarrow be = 4$

$\Rightarrow b.\frac{4}{5} = 4$

$\therefore b = 5$

এখানে, $e^2 = 1 - \frac{a^2}{b^2}$

$\Rightarrow \frac{16}{25} = 1 - \frac{a^2}{25}$

# Solution

$$\Longrightarrow a^2 = 9$$

$\therefore$ $(i)$ নং সমীকরণে $a^2$ ও $b^2$ এর মান বসিয়ে পাই,

$$\frac{x^2}{9} + \frac{y^2}{25} = 1$$ **Ans.**

10 MINUTE SCHOOL

# Problems

**10. বৃহৎ অক্ষ ও ক্ষুদ্র অক্ষকে যথাক্রমে $x$ ও $y$ অক্ষ ধরে উপবৃত্তের সমীকরণ নির্ণয় কর যার উৎকেন্দ্রিকতা $\frac{4}{5}$ এবং যা $\left(\frac{10}{3}, \sqrt{5}\right)$**

**সমাধানঃ**

ধরি, উপবৃত্তের সমীকরণঃ

$$\frac{x^2}{a^2} + \frac{y^2}{b^2} = 1 \quad \ldots\ldots\ldots\ldots (i)$$

$(i)$ নং উপবৃত্তটি $\left(\frac{10}{3}, \sqrt{5}\right)$ বিন্দুগামী,

$$\frac{\left(\frac{10}{3}\right)^2}{a^2} + \frac{\left(\sqrt{5}\right)^2}{b^2} = 1$$

$$\frac{100}{9a^2} + \frac{5}{b^2} = 1 \quad \ldots\ldots\ldots\ldots (ii)$$

10 MINUTE SCHOOL

# Solution

আবার, $e^2 = 1 - \frac{b^2}{a^2}$

$$\Rightarrow \frac{16}{25} = 1 - \frac{b^2}{a^2}$$

$$\Rightarrow b^2 = \frac{9a^2}{25}$$

$(ii)$ নং এ বসিয়ে পাই,

$$\frac{100}{9a^2} + \frac{5}{\frac{9a^2}{25}} = 1 \ \ldots\ldots\ldots\ldots (ii)$$

$$\Rightarrow a^2 = 25$$

$$\therefore b^2 = \frac{9\times25}{25} = 9$$

$\therefore$ $(i)$ নং উপবৃত্তে $a^2$ ও $b^2$ এর মান বসিয়ে পাই,

$$\frac{x^2}{25} + \frac{y^2}{9} = 1$$ **Ans.**

# Problems

**11. বৃহৎ অক্ষ ও ক্ষুদ্রাক্ষকে যথাক্রমে $x$-অক্ষ ও $y$-অক্ষ ধরে একটি উপবৃত্তের সমীকরণ নির্ণয় কর যার উপকেন্দ্রিক লম্বের দৈর্ঘ্য ক্ষুদ্র অক্ষের অর্ধেক এবং যা $(0, 1)$ বিন্দু দিয়ে অতিক্রম করে**

**সমাধানঃ**

ধরি, উপবৃত্তের সমীকরণঃ $\frac{x^2}{a^2}+\frac{y^2}{b^2}=1\,;a>b\ \ldots\ldots\ldots\ldots(i)$

$(i)$ নং উপবৃত্তটি $(0,1)$ বিন্দুগামী,

$$\frac{0}{a^2}+\frac{1^2}{b^2}=1$$

$$\Rightarrow\frac{1}{b^2}=1$$

$$\Rightarrow b^2=1$$

$(i)$ নং এ পাই,

$$\Rightarrow a^2=4b^2$$

$$\Rightarrow a^2=4$$

# Solution

∴ $(i)$ নং সমীকরণে $a^2$ ও $b^2$ এর মান বসিয়ে পাই,

$$\frac{x^2}{4} + \frac{y^2}{1} = 1$$ **Ans.**

# Problems



12. বৃহৎ অক্ষ ও ক্ষুদ্র অক্ষকে যথাক্রমে $x$-অক্ষকে ও $y$-অক্ষ ধরে একটি উপবৃত্তের সমীকরণ নির্ণয় কর যার উপকেন্দ্র দুইটির মধ্যবর্তী দূরত্ব 8 এবং নিয়ামক রেখার মধ্যবর্তী দূরত্ব 18.

**সমাধানঃ**

ধরি, উপবৃত্তের সমীকরণঃ

$$\frac{x^2}{a^2} + \frac{y^2}{b^2} = 1 ; \quad a > b$$

এখানে, $2ae = 8$

$$\Longrightarrow ae = 4 \quad \dots \dots \dots (i)$$

# Solution

এবং $2.\frac{a}{e} = 18$

$$\Rightarrow \frac{a}{e} = 9 \quad \dots\dots\dots (ii)$$

$(i) \div (ii) \Rightarrow$

$$e^2 = \frac{4}{9}$$

$$\Rightarrow e = \frac{2}{3}$$

$(i)$ নং এ বসিয়ে পাই,

$$a.\frac{2}{3} = 4$$

$$\Rightarrow a = 6$$

আবার, $e^2 = 1 - \frac{b^2}{a^2}$

$$\Rightarrow \frac{4}{9} = 1 - \frac{b^2}{36}$$

# Solution

$$\Longrightarrow b^2 = 20$$

$\therefore$ নির্ণেয় সমীকরণঃ $\dfrac{x^2}{36} + \dfrac{y^2}{20} = 1$ **Ans.**

10 MINUTE SCHOOL

# Problems

**13.একটি উপবৃত্তের সমীকরণের নির্ণয় কর যার বৃহৎ অক্ষ $x$-অক্ষের সমান্তরাল, একটি উপকেন্দ্র $(1,-1)$ এবং কেন্দ্র $(2,-1)$ হতে উপবৃত্তটির অনুরূপ নিয়ামক রেখার দূরত্ব 5 একক।**

সমাধানঃ $oz = 5 \quad \Rightarrow \frac{a}{e} = 5 \ \ldots\ldots\ldots(i)$

$$os = \sqrt{(2-1)^2 + (-1+1)^2}$$

$$\Rightarrow ae = 1 \ \ldots\ldots\ldots(ii)$$




$(i) \div (ii) \Rightarrow$

$$e^2 = \frac{1}{5}$$

$$\Rightarrow e = \frac{1}{\sqrt{5}}$$

$(ii)$ নং এ বসিয়ে পাই,

$$a \cdot \frac{1}{\sqrt{5}} = 1$$

